খাঁড়া-ধাব বাঁশি তার নাসিকার গঠনে
বিজলী ছুটকে যেন মুখেব দশনে।
কর্ণমূলে বীববৌলি তাকে ভাল সাজে
বতন-নপুব দুটি চরণেতে বাজে ।

এ কাহিনীতে আল্লা মহিমাব কথা নেই বললেই চলে ;—আছে শুধু মানিকেব মাহাত্ম্য কথা। আল্লা ব্যাধি সৃষ্টি কবে মুস্কিলে পড়বেন—এই সব ধাবণা ইসলামি আদর্শেব সম্পূর্ণ বিবোধী। মুস্কিলে পড়াব মতন বক্তব্য অন্য কোন পীব-কাব্যে লক্ষ্য কবা যায় না। মানিকেব মাহাত্ম্যে দয়া, প্রেম, মহানুভবতা, ত্যাগ, ধৈর্য্য প্রভৃতি গুণাবলী অনুপস্থিত। জনৈক বাখাল-বালকের বিবাহরূপ খেয়াল চবিতার্থ কবতে মানিক পীব তাব বুজরগী বা অলৌকিক শক্তির ব্যবহাব কবেছেন। এভাবে বাখাল-বালককে বাজাব মতন ধনৈশ্বর্য্যশালী কবাব মধ্যে মানিক পীবেব যতখানি যাদুকবেব ভূমিকায় প্রতিভাত হতে দেখা যায়, অবহেলিত, বা নিপীড়িত বা দুর্দশাগ্রস্ত কোন ব্যক্তিব মুক্তিদাতাব ভূমিকায দেখা যায না। এ কাহিনী তাই কাহিনী হিসাবে শ্রুতি-মধুব হলেও তা অর্বাচীনেব নিকট পবিবেশন-যোগ্য বলে মনে হয। এ কাহিনীতে সমাজ-হিতৈষণার মূল্য অনুপস্থিত। পাঁচালী কাব্য হিসাবে এব ভাষাব চাতুর্য্য অবশ্য প্রশংসনীয বটে, কিন্তু ভাবেব গাম্ভীর্য্য নেই বলে এব সাহিত্যিক-মূল্যও যে একেবাবেই নেই তা বলা যায় না। খড়ম উদ্ধাব অভিযান, বাখাল-বালকেব নিকট বাজাব কন্যাব বিবাহ, বিবাহ-বাত্রিব বিববণ ইত্যাদি সাধাবণ মানুষেব কাছে হাস্য-বস সঞ্চারে সাহায্য কবেছে। সেই দিক দিযে এই কাব্যেব সাহিত্যিক মূল্য অনস্বীকার্য্য।

অনেক অঞ্চলে এক কালে মানিক-যাত্রার বহুল প্রচাব ছিল। তাতে মানিক পীবেব মাহাত্ম্য-কথাই প্রচাবিত হত। আজ আব তাব বহুল প্রচাব দেখা যায না। বযঃবৃদ্ধ ব্যক্তিব নিকট থেকে যে কাহিনী পাওযা যায তাব সংক্ষিপ্ত রূপ ঃ—

দানশীল বাদশাহ জায়গুণ। তাঁব দুই বেগম। দুই বেগমই নিঃসন্তানা। সন্তানহীন পবিবাবে বযেছে দুঃখেব ছাযা। দুঃখে বাদশাহ খয়বাত দেওযা বন্ধ কবলেন।

মানিক ও মাদাব দুই ভাই। মানব কল্যাণে তাঁবা আপনাদেব জাহিব

করতে বাহির হয়েছেন ; এ হল আল্লাব নির্দেশ। ফকিববেশে এলেন দুই পীব, বাদ্‌শাহ জায়গুণেব প্রাসাদে। বাদ্‌শাহেব সঙ্গে তাঁদেব সাক্ষাতকাব হল। বাদ্‌শাহকে সান্ত্বনা দিয়ে মাদাব-পীব দিলেন এক মন্ত্রপূতঃ ফল। সেই ফল আহার কবলে বেগমেব সন্তান হবে। সন্তান-গর্বে গরবিণী হওযাব মোহে বড বেগম সেই ফল পাথবেব শিলায ছেঁচে একাই ভক্ষণ কবলেন,—ছোট বেগমকে প্রতারিত কবতে চাইলেন। সন্তান-বাসনায আকুল ছোট বেগম শেষ পর্য্যন্ত 'শিল-ধোয়া জলটুকুই' পান কবলেন।

উভয় বেগমই হলেন গর্ভবতী। ছোট বেগম তো ফল খায নি, তবে তাব গর্ভবতী হওয়ার বহস্য কোথায। বড বেগমেব নিবন্তব কুপবামর্শে বাদ্‌শাহ শেষ পর্য্যন্ত ছোট বেগমকে বনবাস দিলেন। ছোট বেগম বহু চেষ্টা কবেও প্রাসাদে থাকতে পাবলেন না।

প্রাসাদে বড বেগমেব দুই পুত্র হল। তাদেব নাম যথাক্রমে ইঞ্জিল ও তৌরদ।

বনে ছোট বেগমের হল এক পুত্র। তাব নাম তাজল। ফকিব বেশধাবী মানিক পীব ও মাদাব পীব তাদেব দেখা শোনা কবেন। কালক্রমে তাজল যুদ্ধ বিদ্যায়ও হয়ে উঠল পাবদর্শী।

বাদ্‌শাহ জায়গুণ ততদিনে ভুলে গেছেন ছোট বেগমকে। বড বেগমকে নিযে তাঁব সুখেব সংসাব। সে সুখ তাঁব বেশী দিন বইল না।

বাদ্‌শাহ একদিন বনে এসেছেন শিকাব কবতে। সে বনে তাঁব শিকাব-কাজে কেউ বাধা দিতে পারে এমন তিনি কল্পনা কবেন নি। বেপবোযা হযে তিনি সংগ্রামে বত হলেন, তৌবদ এবং ইঞ্জিলও হল তাঁব যুদ্ধ সহযোগী। পীবেব শিক্ষায় শিক্ষিত এবং পীবেব দয়ায বলীয়ান তাজল যুদ্ধে জযী হল। শোচনীয় পরাজয়েব মুখে সেখানে আবির্ভাব হল মানিক পীবেব। মানিক পীব অতীত ঘটনাব পরিচয় দিলে পিতা-পুত্রেব মধ্যে এক করুণাঘন পবিবেশেব সৃষ্টি হল। বাদ্‌শাহ এবাব পীবের মহত্বে মুগ্ধ হযে তাঁব অশেষ করুণাব কথা ব্যক্ত করতে কবতে অভিভূত হলেন।

মুনশী মোহম্মদ পিজিবদ্দিনেব কাব্য-বচনাব কাল উনবিংশ ও বিংশ শতাব্দীব প্রথমার্দ্ধ।[২৩] ফকিব মহম্মদেব কাব্যেব বচনাকাল আনুমানিক

অষ্টাদশ শতাব্দীব শেগভাগ [৪১] ফকিব মুহম্মদ ( ফকিবউদ্দিন )-এব মানিক পীব কাবেব বচনাকাল উনবিংশ শতাব্দী ও বিংশ শতাব্দীব প্রথমার্দ্ধ।[২৩] তাছাডা আবো কযেকখানি মানিক-পীব-মাহাত্ম্য প্রচাবক পাঁচালী কাব্যেব বিবরণ জানা যায়।

জয়বদ্দীন সাহেব বচনা কবেছিলেন মানিক পীবেব জহুরানামা উনবিংশ থেকে বিংশ শতাব্দীব প্রথমার্দ্ধে।[২৩] নসব শহীদ লিখেছিলেন মানিক পীরের গান উনবিংশ-শতাব্দীব প্রথমার্দ্ধে।[২৩] জয়বদ্দীনের কাব্যে, কৃষ্ণহরি দাসের বড সত্যপীব ও সন্ধ্যাবতী কন্যাব পুঁথিব কাহিনীব প্রারম্ভেব ন্যায় মানিক পীবকে দুধ বিবির কানীন পুত্ররূপে দৃষ্ট হয়। তবে তাতে বদব পীবেব কথাই বিশেষভাবে রযেছে। হেয়াত মামুদেব আম্বিয়াবাণীর ( ১৭৫৭ ) বন্দনা অংশে দুইভাই মানিকপীর ও শাহাপীরেব কেবামতিব ইঙ্গিত আছে। [৪১] জইদি বা জযবদ্দীনেব কাব্যের লিপিকাল ১২২৪ সাল [৪১] হলে এব রচনাকাল অষ্টাদশ শতাব্দীব শেষ দশক বা উনবিংশ শতাব্দীব প্রথম বা দ্বিতীয় দশকেব মধ্যেই হবে।

ডঃ সুকুমাব সেন লিখেছেন,—"অল্পকাল আগেও রামায়ণ-গানেব মতন মানিক পীবেব গান পথে ঘাটে এবং তাঁর পাঁচালী, পীবেব আস্তানায় শোনা যাইত। এই গানেব গায়ক ও বাদক প্রায়ই মুসলমান। গায়ক চামব ধবে। বাদকেবা খোল ও মন্দিবা বাজায।"

মানিক পীবেব গান গ্রামাঞ্চলে আজো গীত হয। বর্তমান বর্ষে (১৯৭৪) অন্যান্য পীবেব মতন বারাসতেব অন্তর্গত কাজীপাডাব হজবত একদিল শাহেব দবগাহে মানিক পীবেব গান গাওয়া হয়েছে। এই গায়ক দলে শুধু মুসলিম নন,—হিন্দুও আছেন। মূল গায়েন মুসলিম কিন্তু দোহাব ও বাদ্যকবগণেব মধ্যে বামেশ্বব দাস (৪৫) নামক একজনকেও প্রত্যক্ষ করা গেল।

বোগ নিরামষ বিশেষতঃ পশুর বোগমুক্তিব ক্ষেত্রে মানিক পীরের অলৌকিকতা পরিচায়ক কিছু কিছু লোককথা প্রচলিত আছে। তাছাড়া অন্যান্য ক্ষেত্রেও তাঁব মাহাত্ম্য-জ্ঞাপক প্রবাদ শোনা যায়। চব্বিশ পবগণার বসিবহাট মহকুমাব অন্তর্গত স্বরূপনগব থানাধীন গোকুলপুব নামক গ্রামের

(আমার জন্মভূমি) মানিক পীরের থান সম্পর্কে নিম্নলিখিত প্রবাদটি আজীবন শুনে এসেছি ঃ—

বাংলা ১৩০৭ সালে এক বিধ্বংসী ঝড় হয়। তাতে মানিক পীরের থানের উপরকার বিশাল অশ্বত্থ গাছটির গোড়া উপড়ে যায়। এ ঘটনা ঘটে রাত্রে। পরের দিনে রাত্রিকালে সকলে অবাক হয়ে দেখে যে সে গাছ আবার স্বাভাবিকভাবে সোজা হয়ে উঠেছে। রাত্রি প্রভাতে এই অলৌকিক দৃশ্য দেখে গ্রামবাসী বিস্মিত হয়ে যান। ভক্তগণের প্রচেষ্টায় অনতিবিলম্বে অশ্বত্থ গাছটির গোড়া ইট দিয়ে বাঁধিয়ে দেওয়া হয়। গাছটি আজো পরিদৃশ্যমান।

---

## উনচত্বারিংশ পরিচ্ছেদ

# সত্যপীর

কিংবদন্তী অনুসাবে বাংলাব সুলতান আলাউদ্দীন হোসেন শাহের কোন এক কন্যাব গর্ভে সত্যপীব জন্মগ্রহণ করেছিলেন। [ দীনেশচন্দ্র সেন ও বসন্তবঞ্জন বায় সম্পাদিত লালা জয়নাবায়ণ সেনেব "হবিলীলা" ( কলিকাতা বিশ্ববিদ্যালয়—১৯২৮ )। রচনাকাল ১৭৭২ খৃষ্টাব্দ ]।[৫৫]

কাবো মতে বাগদাদের বিখ্যাত সুফী-সাধক মনসুব আল্ হাল্লাজ যিনি নির্দ্বিধায় "আমিই সত্য" ঘোষণা করে কিছু মুসলিমের হাতে মৃত্যুবরণ কবেছিলেন, তিনিই নাকি মূল সত্যপীব। [ মুন্সী আবদুল করিম সম্পাদিত কবি বল্লভের সত্য নাবায়ণেব পুথিব ভূমিকা—( বঙ্গীয় সাহিত্য পবিষদ পত্রিকা—১৩২২ ), সপ্তদশ শতাব্দীব শেষার্ধে বচিত ]।

ডঃ দীনেশচন্দ্র সেন লিখেছেন,—বহুদিন একত্র বাস নিবন্ধন-হেতু হিন্দু ও মুসলমানগণ পরস্পবেব ধর্ম সম্বন্ধে কতকটা উদাবভাব অবলম্বন করেছিলেন। সত্যপীর নামক মিশ্র দেবতার আবির্ভাব সেই উদাবতাব ফল। হবিঠাকুর এই উপলক্ষে ফকিবি আলখাল্লা গায়ে পরেছেন ও উর্দ্দু জবানে বক্তৃতা দিতেছেন,—

বিশ্বনাথ বিশ্বাসে বুঝাযে বলে বাছা।
দুনিয়ামে এসাভি আদমি বহে সাঁচা॥
জাওত সত্যপীর মেবা জাওত সত্যপীর।
তেরা দুঃখ দূব করতত্তা হাম ফকিব॥[২৯]

সত্যপীর কোন মুসলমান পীব ছিলেন, পরে সমাজেব স্বীকৃতিব পব তিনি নারায়ণের সঙ্গে একাকাব হয়ে সত্য নাবায়ণ রূপে পরিচিত হন।[৭১]

হিন্দু ও মুসলিমেব সমন্বয়ের সূত্রপাত কবে আবম্ভ হয়েছিল তা যেমন নির্দ্দিষ্ট করে বলা যায় না, সত্যপীরেব উদ্ভব ও পুজা প্রচলনেব সূত্রপাত কবে

হয়েছিল তাও নির্দ্দিষ্ট করে বলা যায় না। কেহ বলেন,—পাণ্ডুয়াবাসী বৃদ্ধ গোপ কালু ঘোষ বোধ হয় গৌড়-বঙ্গের সর্বপ্রথম মুসলমান। (পাণ্ডুয়ায় কালু পীরের সমাধি আছে)।[১৪] কেহ বলেন,—সত্যনারায়ণেব কথায় যে আলা বাদশাহের কথা আছে, তাকে আমবা আলাউদ্দীন হোসেন শাহা বলে মনে কবি। হোসেন শাহ, হিন্দু-মুসলমানকে সমভাবে দেখতেন। তাঁর উদাবতা ও ন্যায়পরায়ণতা ইতিহাসে চিরপ্রসিদ্ধ। সম্ভবতঃ হিন্দু ও মুসলমানের মধ্যে একতা স্থাপনের উদ্দেশ্যে তাঁবই যত্নে সত্যনাবায়ণেব পূজা প্রবর্ত্তিত হয়।[৭৮]

অবশ্য মৈমনসিংহ গীতিকায় দেখা যায কবি রামেশ্বর তাঁব বই-এব সূচনাতেই সত্যপীবেব পূজাব প্রচলন কি ভাবে হল সে সম্বন্ধে কিছু ইঙ্গিত দিযেছেন,[৪৫]—

কলিতে যবন দুষ্ট হৈন্দবী করিল নষ্ট
দেখি রহিম বেশ হৈলা রাম।

চতুর্দ্দশ-পঞ্চদশ শতাব্দীতেই অনুরূপ মনোভাব পাওয়া যায় বামাই পণ্ডিতেব শূন্য পুরানে,[৪১]—

ব্রহ্মা হৈল মহাম্মদ বিষ্ণু হৈল পেগাম্বব
আদম হৈল শূলপানি
গণেশ হইল কাজী কার্ত্তিক হইল গাজী
ফকির হইল যত মুনি।
তেজিযা আপন ভেক নীবদ হইল শেক
পুবন্দর হৈল মৌলানা
চন্দ্র-সূর্য আদি দেবে পদাতিক হইয়া সেবে
সবে মেলি বাজায় বাজনা।

সত্যপীব পূজা কবে এবং কাব দ্বাবা প্রথম আবম্ভ হয়েছিল সে সম্পর্কেও নানা মত আছে। আলাউদ্দীন হোসেন শাহ কোন সময় সত্যপীবের শিরনি দিয়েছিলেন—সেই কাহিনীই পববর্তী সাহিত্যে পল্লবিত ও নানা অলৌকিক কাহিনীব সঙ্গে জড়িত আকাবে স্থান পেয়েছে। (বাংলাব নাথ সাহিত্য : বিশ্বভাবতী প্রকাশিত সাহিত্য প্রকাশিকা প্রথম খণ্ড)।[৭৭]

সুতবাং আলাউদ্দীন হোসেন শাহ যে সত্যপীব পূজাব প্রচলন করেছিলেন এরূপ ধারণাব কোন হেতু নেই।[৭৭]

বজনীকান্ত চক্রবর্তী তাঁর 'গৌড়ের ইতিহাস'-গ্রন্থে লিখেছেন যে, বাজা গণেশ বাংলাদেশে সত্যপীরের শিরনি প্রথা প্রবর্তন করেন।—বলা বাহুল্য, এ উক্তির পিছনেও কোন প্রমাণ নেই। [৭৭]

মূলতঃ 'সত্য' শব্দ এখানে আরবী 'হক'-এর প্রতিশব্দ। সুফী গুরুবা ঈশ্বরকে এই নামে নির্দেশ কবতেন। সপ্তদশ শতাব্দীব শেষ দুই দশক হতে পীব ও নাবাযণেব একাত্ম মূর্তি পশ্চিম ও উত্তববঙ্গে নতুন দেবতা সত্যনারাযণ অথবা সত্যপীবরূপে আবির্ভূত হন। [৪১]

কৃষ্ণহবি দাসেব গ্রন্থে ( বড় সত্যপীব ও সন্ধ্যাবতী কন্যাব পুথি ) সত্যপীব ঐতিহাসিক ব্যক্তিরূপে উপস্থাপিত। মালঞ্চাব রাজা ববেন্দ্র ব্রাহ্মণ ময়দানবেব অবিবাহিতা কন্যা সন্ধ্যাবতীব গর্ভে সত্যপীবেব জন্ম। শঙ্কব আচার্য্যেব পাঁচালীতে সত্যপীবেব ইতিহাস অনেকটা এই বকম—সেখানে তিনি আলা বাদশাহেব কানীন দৌহিত্র। [২]

কৃষ্ণহরি দাসের কাব্যে একস্থানে সত্যপীব আত্ম-পবিচয দিতে গিয়ে যে কথা বলেছেন তা উল্লেখযোগ্য। তিনি বলছেন—

হিন্দুব দেবতা আমি মুসলমানেব পীব।
যে যাহা কামনা কবে তাহাবে হাসিল॥

বামেশ্বব ভট্টাচার্য্যেব সত্যপীবেব কথা ( কলিকাতা বিশ্ববিদ্যালয ১৩৩৬ পৃষ্ঠা ১৯ ) সম্পাদনা কবে নগেন্দ্রনাথ গুপ্ত মন্তব্য কবেছেন,—ব্রাহ্মণ সন্তান বামেশ্বব, মুসলমান ফকিবেব আকৃতিতে বিষ্ণুমূর্তি দেখতে পেলেন। ইহা অষ্টাদশ শতাব্দীব উদাব ধর্ম-মতেব প্রতিফলন। এই উদাব ধর্ম-মত আপনা আপনি আসে নি। তুর্ক আক্রমণে যখন উচ্চবর্গ ক্ষমতাচ্যুত হযে এসে গেল নিম্নবর্গেব কাছাকাছি, তখন উপব তলাব হিন্দুদেব মধ্যে ক্রমে নিচেব তলাব মানুষদেব দেবতা এবং তাদেব মাহাত্ম্যকেও স্বীকাব কবে নেবাব প্রযোজন হল। [৪৩]

তুর্কগণ শাসন ক্ষমতায আসাব জন্য হাওযাব পবিবর্তন হল,—দেখা গেল আপোষেব প্রশ্ন। ডঃ সুকুমাব সেন লিখেছেন, সপ্তদশ শতাব্দের কোন কোন ধর্মমঙ্গল কবি ধর্মঠাকুরকে পীবেব বেশে দেখেছিলেন। রূপবাম

চক্রবর্তী নিজেকে পুনঃ পুন রূপরাম ফকির বলেছেন। ফকির-বেশী ধর্ম-ঠাকুর পশ্চিমবঙ্গে সপ্তদশ শতাব্দের শেষভাগ হতে ধীরে ধীরে সত্যপীরে বা সত্যনারায়ণে মিশে গেছেন।[৪১]

এখানে স্মরণীয় যে, আজিকার বাঙালী কয়েক সহস্র বৎসর পূর্ব হতে বংশ পরম্পরায় বয়ে আসা নানা রক্ত, নানা মত, নানা সংস্কৃতি, নানা প্রাকৃতিক প্রভাব, নানা ভাষা প্রভৃতির উত্তরাধিকার। নানা সম্প্রদায়, নানা ধর্মমত, নানা বর্ণ, নানা আদর্শ, নানা সংস্কৃতি নিয়ে একমাত্র বাংলা ভাষার মৌচাকে আবদ্ধ আমরা একটি মাত্র উজ্জ্বল বিশেষ্যে বিভূষিত, সে বিশেষ্য হল বাঙালী।[৪৮] কিন্তু প্রাক্ চৈতন্য যুগের ও চৈতন্য যুগের বাংলা সাহিত্যের মূল প্রেরণা ছিল হিন্দু সমাজের ও হিন্দু সংস্কৃতির আত্মরক্ষার প্রেরণা, প্রতিরোধের সাহিত্য। তার একটা দিক প্রগতির দিক—যেখানে সে লোক-জীবনের সঙ্গে সংযুক্ত; কিন্তু আর একটা দিক প্রতিক্রিয়ার—যেখানে সে রক্ষণশীল, বিশেষ করে মুসলমান জীবন ও বিষয়ের প্রতি উদাসীন।[৪৩]

কালক্রমে এমন অবস্থাও এল যখন হিন্দুরা ষোড়শ শতাব্দীতে "আল্লোপনিষৎ" রচনা করতেও কুণ্ঠিত হন নি। সম্রাট আকবরকে তো তাঁরা অবতারের আসনে তুলে দিয়েছিলেন।[৩৭]

যাহোক সত্যপীরের রূপবর্ণনায় মুনশী ওয়াজেদ আলী সাহেবের কাব্যে সেই মিশ্ররূপ পাওয়া যায়,—

হেন কালে সত্যপীর সুন্দরে লইয়া,
সন্ন্যাসীর বেশ ধরি পৌঁছিল আসিয়া।
সর্বাঙ্গে তিলক তার কপালে জোড় ফোটা
হাতেতে জপনমালা মাথা ভরা জটা। (পৃঃ ১২)

কবি কৃষ্ণহরি দাস তাঁর 'বড় সত্যপীর ও সন্ধ্যাবতী কন্যার পুথিতে সত্যপীরের বর্ণনায় লিখেছেন,—

অকুমারী সন্ধ্যাবতী তার গর্ভে উৎপত্তি
মালঞ্চা করিল ছারখার।
হাতে আশা মাথে জটা কপালে বৃহতি ফোঁটা

বাম কবে শোভে অতি বাহাব ॥

সুবর্ণেব পৈতা কান্দে কোমবে জিঞ্জির বান্ধে

অঙ্গে শোভে গেরুয়া বসন।

বেড়ায সন্ন্যাসী বেশে ফিরে অন্য দেশে দেশে

নানা মূর্তি করিযা ধাবণ ॥

এই কাব্যে সূচীপত্রাদিব শেষাংশে সত্য পীবেব যে চিত্র প্রদত্ত হযেছে (জল বঙ্) তাতে দেখা যায তাঁব মাথায জটা, মুখে শ্মশ্রু-গুম্ফ, গলায় মালা, বাহুতে মাদুলি-সদৃশ বাজু, দুই হাতে বালা, বাম হাতে কৌটা-সদৃশ কমণ্ডলু, ডান হাতে বাঁকা লাঠি বা আশা বাড়ী। গাযে হাতকাটা ফকিবি জামা,—পবণে হাঁটু পর্য্যন্ত তোলা কাপড—আঁটো করে পবা, ডান কাঁধে ঝোলা ও পাযে খড়ম। তাঁব পবিপুষ্ট দোহাবা চেহাবা। তাঁব কল্পিত বঙ্ শ্যামবর্ণ।

বস্তুতঃ সত্যপীব বা সত্যনারাযণেব কোন মূর্ত্তি স্থাপনা করে পূজা করা হয না। এমন কি সত্যপীবেব নামে নির্দ্দিষ্ট কোন 'থান' বা দবগাহ একান্তই বিবল। গ্রামেব হিন্দু গৃহস্থগণ সাধাবণতঃ বাটীব উঠানে লেপন কবা জায়গায 'থান' নির্দ্দিষ্ট কবেন এবং সেখানেই পূজা প্রদান কবেন। শহবেব গৃহস্থগণ ঘবেব মধ্যেই 'থান' নির্দ্দিষ্ট করে পূজা দেন। পূজারী সত্যপীবেব নামে দুধ, আটা, মিষ্ট (সাধাবণতঃ আখেব গুড) এবং পাকা কলা একত্রে সংমিশ্রণ কবে পীবেব নামে অর্পণ কবেন। পূজা-অন্তে সেই শিবনি ইতব-অনিতব ভক্তজন কর্তৃক গৃহীত হয়। ভক্তবৃন্দের অনেকে ফল, মূল, সন্দেশাদিও প্রদান কবেন। সত্যপীবেব পাঁচালী পাঠ একটি অবশ্য কবণীয অনুষ্ঠান। ধূপ-ধূণাব দ্বাবা স্থানটিকে আরো শুচি-স্নিগ্ধ কবতে ভক্তগণ ত্রুটি কবেন না। সত্যপীবেব নামে স্থাযী 'থান' দেখা না গেলেও অন্ততঃ দু'একটি স্থাযী দবগাহ এপর্য্যন্ত পাওয়া গেছে। চব্বিশ পবগনাব বাবাসত মহকুমার অন্তর্গত বারাসত মহকুমাধীন কালসবা নামক গ্রামে সেইরূপ একটি দবগাহ অবস্থিত। (বেঙ্গল সেটেলমেন্ট বেকর্ড ১৯২৮-'৩১ দ্রষ্টব্য)।[৪৪] উক্ত সত্য-পীবেব দবগাহটি আনুমানিক তিন বিঘা জমিব উপব অবস্থিত। সেই দবগাহেব সেবায়েতগণ যথাক্রমে বাসাবৎ শাহজী, এসাবৎ শাহজী, বসিরুদ্দিন শাহজী, দাউদ আলী শাহজী, তছিবদ্দীন শাহজী প্রমুখ (১৯৬৮ খৃষ্টাব্দ)।

বাসারৎ শাহজী বলেন যে রাজা কৃষ্ণচন্দ্র রায়ের তরফ থেকে' সত্যপীরের নামে এখানে প্রায় পনেরো ষোল বিঘা জমি পীরোত্তর প্রদত্ত হয়েছিল। বজবজ থানার অন্তর্গত বাওয়ালী গ্রামেও সত্যপীরের স্থান আছে। এতদ দৃষ্টে মনে হয় ঐতিহাসিক পীরের ন্যায় সত্যপীরের নামে আরো দরগাহ স্থান কোন কোন অঞ্চলে থাকা অসম্ভব নয়।

সত্যপীরের দরগাহে রোগমুক্তি কামনায় এবং সাধারণ মঙ্গলের আশায় হিন্দু-মুসলিম ভক্তগণ শিরনি ও মানত দেন। কালসরা গ্রামের সত্যপীরের দরগাহে ভক্তগণ প্রত্যহ ধূপ-বাতি দেন। এখানে ফুল, ফল, বাতাসাও প্রদত্ত হয় এবং লুট দিবার রীতিও প্রচলিত। প্রতি বছর ১৬ই ফাল্গুন তারিখে এখানে এক বিশেষ উৎসব অনুষ্ঠিত হয়। প্রতি শুক্লপক্ষের একাদশী তিথিতে উৎসব অনুষ্ঠান উদযাপনান্তে সেবায়েতগণ সামর্থানুযায়ী অতিথি সৎকার করে থাকেন। বাৎসরিক বিশেষ অনুষ্ঠানের দিনে এখানে মেলা বসে। তাতে প্রায় দুই তিন শত লোকের জমায়েত হয়। পূর্বে এই সময়ে এখানে কাওয়ালি গান গাওয়া হত।

বাঙ্গালা ভাষা ও সাহিত্যের ইতিহাসে সত্যপীর বা সত্যনারায়ণকে নিয়ে রচিত এ পর্য্যন্ত প্রায় শতাধিক পাঁচালী কাব্যের কথা জানা গেছে। এই কাব্যকথা মেয়েদের ব্রতকথাতেও সভক্তিতে স্থান পেয়েছে। মনে হয় আরো বহু কাব্য আজো পর্য্যন্ত আছে অনাবিষ্কৃত। সে কাব্য বাঙ্গালা সাহিত্যের ইতিহাসে স্থান পেলে শুধু সত্যপীর কাব্যের আলোচনাই একটা বিরাট অংশ অধিকার করে নেবে। মনে হয় কেবল মাত্র সত্যপীর কাব্যগুলি একটি পূর্ণাঙ্গ গবেষণার অপেক্ষা রাখে। বলা বাহুল্য সত্যপীরের মাহাত্ম্য কথা প্রতি কাব্যে একই কাহিনী-ভিত্তিক নয়।

সমগ্র পীর মাহাত্ম্য-সাহিত্যে সত্যপীরের পাঁচালীই সংখ্যায়, কাহিনী বৈচিত্র্যে ও কাব্যগুণে প্রধান। সত্যপীর হিন্দু-মুসলিম নর-নারীর উপর প্রভাব বিস্তার করেছে। আজ হিন্দুরাই প্রধান ভক্ত।

সত্যপীর পাঁচালীর সর্ব্বাপেক্ষা বিশিষ্ট-কাহিনী পশ্চিমবঙ্গ উদ্ভূত হয়ে অন্যত্র বিস্তৃত হয়েছে। এমন কি অর্বাচীন সংস্কৃত পুরানেও প্রবিষ্ট হয়েছে। স্কন্দপুরানের রেবাখণ্ডে যে কাহিনী আছে তাতে ফকিরের স্থান নিয়েছে বৃদ্ধ ব্রাহ্মণ।[৪১]

সমগ্র সত্যপীব পাঁচালী কাব্যেব বিববণ প্রদান কবতে গেলে গ্রন্থের কলেবব অসম্ভব বৃদ্ধিব সম্ভাবনা। তাই মাত্র কয়েক খানি কব্যেব সীমাবদ্ধ আলোচনা কবা হল।

১। সত্যপীরের পাঁচালী

সত্যপীবেব পাঁচালীব জনৈক বচযিতা ফৈজুল্লা। তাঁব কাব্যেব কাহিনী বামেশ্বব ভট্টার্যোব প্রসিদ্ধ বচনাব সঙ্গে অভিন্ন। কবি ছিলেন দক্ষিণ বাঢেব লোক। অষ্টাদশ শতাব্দীব শেষেব দিকে ধর্মে ও সংস্কৃতিতে পশ্চিমবঙ্গে হিন্দু ও মুসলমান যে বতটা এক হয়ে এসেছিল তাব মূল্যবাণ প্রমাণ পাওয়া যায় ফৈজুল্লাব নিম্নলিখিত বন্দনায়।[২]

সেলাম কবিব আগে পীব নিরাঞ্জন
মহাম্মদ মস্তফা বন্দো আব পঞ্জাতন।
সেব আলি ফতেমা বন্দো একিদা কবিযা
হাচেন পেযদা হৈল যাহাব লাগিযা।
বছুলেব চাবি ইযাব বন্দো শত শত
চাবি দহ ইমামেব নাম লব কত।
এবরাহিম খলিলেব পাযে কবি নিবেদন
বেটাবে করবানি দিল দীনেব কাবণ।
কববানি কবিযা দিল এসমাল কবিযা
সেই হৈতে নিকে বিভা হইল ত্নিযা।
আম্বিয়াব হাসিল বন্দো পালআন দুইজনে
এসমাইল গাজি বন্দো গড-মান্দাবনে।
বন্দিব জেন্দা পীব কামাএব কনি
বড-খান মুবিদ মিঞা কবিল আপনি।
পাঁড়ুযাব সাফি-খাযে কবি নিবেদন
অবশেষে বন্দিব সত্যপীবেব চবণ।
সম্বল জাহানে বন্দিব পীর আছে যত
এক লাখ আশি হাজাব পীবেব নাম লব কত।
সম্বল পীবিণী বন্দো বিবিগণ যত
বিবি ফতেমাব কদমে বন্দিব শত শত।

হিন্দুর ঠাকুরগণে কবি প্রণিপাত
খানাকুলের বন্দিব ঠাকুব গোপীনাথ।
নামেতে বন্দিয়া গাইব ধর্ম্ম নিরাঞ্জন
যাব ধবল খাট ধবল পাট ধবল সিংহাসন।
যমুনার তটে বন্দো বাস বৃন্দাবন
কৃষ্ণ-বলরাম বন্দো শ্রীনন্দেব নন্দন।
নবদ্বীপে ঠাকুর বন্দো চৈতন্য গোসাঞি
শচীর উদবে জন্ম বৈষ্ণব গোসাঞি।
কামারহাটির পঞ্চাননে করি নিবেদন
দশবথের পুত্র বন্দো শ্রীরাম লক্ষ্মণ।
লক্ষ্মী সরস্বতী বন্দো গঙ্গাভাগীরথী
সীতা ঠাকুবাণী বন্দো আব যত সতী।
দৈবকী রোহিনী বন্দো শচী ঠাকুরাণী
যার গর্ভে গোবার্চাদ জন্মিল আপনি।
শুনহ ভকত লোক হএ একচিত
সত্যপীব সাহেব সভার কবে হিত।.....
তুমি ব্রহ্মা বিষ্ণু তুমি নাবাযণ
শুন গাজি আপনি আসরে দেহ মন।
ভকত না একের তরে মোকেদ হইয়া
আসিয়া দেখহ পীব আসবে বসিযা।
ছাড় গাজি মক্কার স্থান আসবে দেহ মন
গাইল ফৈজল্যা কবি সত্য পদে মন।

কবি ফৈজুল্লার বাস ছিল পাচনা গ্রামে। ভনিতাব কবি লিখেছেন, —

বলে ফৈজুল্লা কবি পাচনায় বসতি
কহে ফৈজুল্লা কবি পাচনায থাকিয়া।

কবি ফৈজুল্লা বা ফৈজুল্ল্যা এবং ফয়জুল্লা একই ব্যক্তি কিংবা একাধিক ব্যক্তি ছিলেন কিনা ডঃ সুকুমার সেন সন্দেহ প্রকাশ কবেছেন। "ফয়জুল্লা-রচিত 'গাজী বিজয়' পাওয়া গেছে, ফযজুল্লা-রচিত 'গোবক্ষ বিজয়'ও আছে। তা ছাড়া 'সত্যপীরের পাঁচালীও' পাওয়া গেছে। তিনটি বচনা কি একজনেব

লেখা এবং তা কি তবে এক বৃহত্তর কাব্যসূত্রে গাথা হয়েছিল?[৭১] কবির বসতি ছিল হাওড়া জেলার পাচনা (পাচলা?) গ্রামে।[৭২]

সত্যপীরের পাঁচালী রচয়িতার নাম দুই বা ততোধিক বানানেও পাওয়া যায়। যথা,—ফৈজুল্ল্যা, ফয়জুল্লা, ফউজুল্ল্যা, ফউজুল্ল বা ফউজুলু ইত্যাদি। মূল বানান যা-ই থাকুক,—মনে হয় লিপিকরগণের মাধ্যমে বানান-ভেদ হয়েছে।

তাছাড়া নিম্নলিখিত ভনিতা থেকেও এরূপ অনুমান স্বাভাবিক,—

গোর্খ বিজএ আদ্যে মুনি সিদ্ধা কত··
এবে কহি সত্যপীর অপূর্ব কথন···
গাজী বিজএ সেহ লোক হইল বাজি।·
শেখ ফয়জুল্লা ভনে ভাবি দেখ মন।

এবং

সতির কউসে কবি ফউজুল্ল গায়।
হরি হরি বল সবে দিন বএ জায়॥

শ্রীঅক্ষয় কুমার কয়াল মহাশয় ফউজুলু বা ফউজুল্লর যে সত্যপীরের পাঁচালীখানি আলোচনার জন্য আমাকে দেখতে দিয়েছিলেন তাতে ভনিতায় কবির বাসস্থানের উল্লেখ নজরে পড়ে না। ফউজল্ল কোথাও বা ফউজুল্য এই বানান এই পাঁচালীর মধ্যে ভনিতায় দৃষ্ট হয়। এই পুঁথিতে ব্যবহৃত 'ল্ল' 'লু' রূপেও দৃষ্টিগোচর হয়। সেই হিসাবে ফউজুলু হতেও পারে।

এই পুঁথির পাঠ উদ্ধার করা খুব সহজসাধ্য নয়, বিশেষ কয়েকটি স্থানের কয়েকটি শব্দ খুবই দুর্বোধ্য। এই পুঁথিটির প্রথম থেকে কয়েক পৃষ্ঠা পোকায় কেটে দেওয়ায় পঠোদ্ধার সম্ভব নয়। ১০"×৬½" মাপের এই পুঁথিটির পৃষ্ঠাগুলি অমসৃণ সাদা কাগজের। কালো মোটা কালিতে লেখা। শব্দগুলি বামদিক থেকে ডান দিকে এবং পৃষ্ঠাগুলি ডানদিক থেকে বাম দিকে সাজানো। মোট পৃষ্ঠা সংখ্যা প্রায় সওয়া পঁচিশ।

ফউজুল্য রচিত সত্যপীরের পাঁচালীর যে কাহিনী পাওয়া যায় তার চুম্বক এখানে পরিবেশিত হল,—

সুবর্ণ নামক সাধু সদাগরের পত্নী রতন মালার এক পুত্র হয়েছে,—নাম তার কুঞ্জবিহারী। কুঞ্জবিহারী দিনে দিনে বাড়তে লাগল এবং সাবালক হল। কুঞ্জবিহারী ভূমিষ্ঠ হওয়ার আগেই তার পিতা গেছেন বানিজ্যে। কুঞ্জ বড় হয়ে ইচ্ছা প্রকাশ করল যে সে যাবে তার পিতার সন্ধানে। তাই মা রতনমালার মনে নানা ভাবনা,—

রাজা হোক আর যে-ই হোক, পুত্র যার ঘরে নাই তার জীবন বৃথা। অতএব পুত্র কুঞ্জবিহারী নির্ব্বিবাদে ফিরে আসুক এই কামনা মাতার। তাই তিনি সত্যপীরের মানত করেছেন।

কিছু বাহানা করে শেষে সত্যপীর চললেন কুঞ্জবিহারীর সাথে তার পিতার উদ্ধারে খঞ্জন পাখীর রূপ ধরে। তিনি চলেছেন কুঞ্জবিহারীর ডিঙ্গায় করে। কলিঙ্গ থেকে রওনা হয়ে নানা গ্রাম পার হয়ে চলেছে সে ডিঙ্গা। নানা বিপদ লঙ্ঘন করে চলেছে ডিঙ্গা, সত্যপীরের অলৌকিক ক্ষমতার জন্যে। অবশেষে ডিঙ্গা এসে পৌঁছুল অমরানগরে।

অমরানগরে এসে নাগরা বাজাতেই রাজার কোটাল এল ছুটে। চোর বলে কুঞ্জবিহারীকে সে পাকড়াও করল। কুঞ্জবিহারী জানালো যে সে এ দেশের রাজার ঘর জামাই হয়ে থাকতে চায়।

কোটালের কাছে জানা গেল. সে দেশের রাজকন্যার নাম মালতী, বয়স তেরো।

কোটাল পাঞ্চাশ টাকা ঘুষ নিয়ে রাজ-কন্যার সাথে কুঞ্জবিহারীর প্রথম দর্শনের ব্যবস্থা করে দিল।

সাধু কুঞ্জবিহারীর সাথে মালতীর প্রণয় আদান-প্রদান হল দাসীর মধ্যস্থতায়।

পরদিন সাধু গেল রাজ-দরবারে। দরবারে সাক্ষাত হল রাজার সাথে। অম্ল ও মধুর কথোপকথনের পর রাজা মহাখুশী হলেন কুঞ্জবিহারীর উপর। তার রূপ ও গুণের পরিচয় পেয়ে রাজা প্রস্তাব দিলেন কন্যা মালতীর সাথে কুঞ্জবিহারীর বিবাহের। তবে সর্ত্ত যে তাকে ঘর জামাই থাকতে হবে। কুঞ্জবিহারী তাতেই রাজী। খঞ্জন পাখীর রূপধারী সত্যপীরের নির্দ্দেশে কুঞ্জবিহারী কর্তৃক অঙ্গীকারপত্র লেখা হল। এ বিবাহে রাণীও সম্মতি

দিলেন। সত্যপীব এ সব ব্যবস্থা কবে জাহাজে ফিবে এলেন। মালতীব সাজ সজ্জা হল। সাধু কুঞ্জবিহাবীও সজ্জিত হযে এসে পীবেব পরামর্শ মতন বাণীব "বন্দী-শালা" বিবাহেব যৌতুক স্বরূপ চাইল। ঐ বন্দী ঘবেই বন্দী ছিল তাব পিতা সাধু সদাগব। বাজা অবশ্য সহজেই স্বীকৃত হলেন বন্দীঘর দান হিসাবে দিতে। সাধু তখনি কোটাল গুলিবাম হাজাবিকে আদেশ দিল সব কয়েদীকে মুক্তি দিতে। কয়েদগণ মুক্ত হযে সকলকে আশীর্বাদ কবে প্রস্থান কবল, কিন্তু সাধুব পিতাব সাক্ষাত পাওযা গেল না। অনেক অনুসন্ধানের পব সাধু সুবর্ণবিহাবীকে পাওযা গেল এক অন্ধকাব কুটীবেব কোণে। তাঁব অবস্থা তখন শোচনীয়। কাবণ তাঁব বাক্‌শক্তি এবং শ্রবণ শক্তি বহিত হয়ে গেছে। তিনি কাউকে চিনতে পাবলেন না।

সাধু, বন্দীঘব থেকে মুক্ত হয়ে ডিঙ্গা কবে ফিবে চলল কলিঙ্গেব দিকে। ভোমবাব পাডায় আসতে পীবেব ইচ্ছানুসাবে ডিঙ্গা গেল ডুবে। পীবকে অবহেলা কবাব জন্য এই দুর্ঘটনা ঘটল। কোন প্রকারে বক্ষা পেযে সাধু সদাগব অর্থাৎ কুঞ্জবিহাবীব পিতা ঘবে ফিবে এলে বতনমালা তাঁকে অনেক সেবা শুশ্রূষা কবল।

কিন্তু তাঁব সাথে পুত্র ফিবে না আসায় বতনমালা কাঁদতে লাগলো। পুত্রের কথা শুনে সদাগর তো হতবাক। তিনি খুব খুশী হলেন। কিন্তু যখন তিনি শুনলেন যে পিতাব সন্ধানে সে ডিঙ্গায় কবে দক্ষিণে গেছে তখন পিতা ভীত হযে বললেন—

দক্ষিণের কথা মোব কহিতে প্রাণ ফাটে।
পক্ষীতে তরণী নেয হাঙ্গবে মানুষ কাটে॥
অবলা ছাওযালে তুমি দিলে পাঠাইয়ে।
কোনখানে মাছে তাবে ফেলিল গিলিএ॥

পবক্ষণে তিনি পত্নী বতনমালাকে সান্ত্বনা দিযে বললেন,—

আমি যে থাকিলে কত পুত্র পাবে তুমি।
বতনমালা বলে সাধু তোব মুখে ছাই
পুত্রেব বিহনে আমি দেশান্তবে যাই।

গয়া গঙ্গা—উড়িষ্যা পার হয়ে রতনমালা যেতে যেতে প্রথমে সত্য পীরের সাক্ষাত পেলেন। পীর কিছু পূর্ব-ঘটনা বললেন এবং পুত্র ও পুত্রবধূকে এনে দিতে প্রতিশ্রুত হলেন।

পীর অমরানগরে গিয়ে কুঞ্জবিহারীকে তার মায়ের অবস্থার কথা জানালেন। কুঞ্জবিহারী মায়ের জন্য ব্যগ্র হয়ে পড়ল। মালতী তো বাপের বাড়ী ছেড়ে আসতে চায় না। বিশেষতঃ ঘর জামাই থাকার মত খত তো লেখাই আছে। তখন সাধুপুত্র নিজ রাজ্যের প্রশংসা করে বলল ;—

বিভা করেছি আমি সাত রাজার ঝি ॥
পালঙ্ক ছাড়িয়ে তারা ভূমে না দেয় পা ॥
মালতী বলেন তবে আমি সঙ্গে যাব
সেবায় সতীন সব বশ করে থোব ॥

মালতী তার মাতাকে বলল,—

ছাড়ি মাগো স্বামীর তরে, কে আছে বাপের ঘরে
কহ দেখি করি নিবেদন।

এই প্রসঙ্গে শিব-উমা, রাম-সীতা প্রমুখের কথা হল।
মালতী আরও বলল,—

ছাড়ি এ সোয়ামির কে থাকে বাপের ঘরে
সে কেমন কুলবতীগণে ॥
সব তীর্থ থাকিতে নারীর তীর্থ পতি।

পতিগৃহে যাবার জন্য মালতী প্রস্তুত হল। অবশেষে রাণী অনেক মনোবেদনার মধ্য দিয়ে কন্যা মালতীকে বিদায় দিলেন।

সত্যপীর এবার কুঞ্জবিহারীকে দেশে ফেরার জন্য বললেন। সাধু বলে ,—

ঘর-জামাতা রব বলে লিখে দি খত,
সত্যপীর বলে যাও অমরার তটে।
আপনি আসিবে রাজা তোমার নিকটে।

সত্যপীবেব সহাযতায সকলে বাজাব কাছে বিদায নিল।

সত্যপীব এবাব সুবর্ণ সাধু সদাগবেব ডুবে যাওযা ডিঙ্গাও উদ্ধাব কবলেন। সব ডিঙ্গা একসঙ্গে ফিবে এল কলিঙ্গে, বতনমালাব পুত্র কুঞ্জ বিহাবীও ফিবে এল বধূ মালতীকে নিযে।

সাধু বলে জননী গো ঘবে যাও তুমি।
সত্য পীরেব নামে আগে সিন্নি দেই আমি॥
কলিঙ্গে নগর যেন হইল সুবপুবি।
প্রতিদিন পূজে পীর কুঞ্জবিহাবী॥

ফয়জুল্লাব সত্যপীবেব পাঁচালীর (কুঞ্জবিহাবীর পালা) কাহিনী বল্লভেব সত্যপীবেব পাঁচালীব (মদন সুন্দবেব পালা) কাহিনীকে স্মরণ কবিযে দেয। উভয় কাহিনীব মূলগত ভাব এক থাকলেও কাহিনী হিসাবে তাদের মধ্যে পার্থক্য অবশ্যই আছে।

ফযজুল্লাব কবিত্ব শক্তিকে অস্বীকাব করা যায না। এমন কতকগুলি স্থান আছে যেখানকাব বর্ণনাব সহজেই আমাদেব দৃষ্টি আকর্ষণ কবে। একটা উদাহরণ দিচ্ছি। সাধু কুঞ্জবিহাবী ও বাজকন্যা মালতীব প্রথম সাক্ষাতকাবেব বর্ণনা,—

খোপায উডিছে কন্যেব রূপ মহজায (?)
রূপ দেখিলে গাছ পাষাণ মিলায়॥
ঘাটে দাঁডাইল কন্যা চাহে চাবিদিক।
রূপ দেখি এ রূপ কবে ঝিকমিক॥

অথবা

শ্বশুবালযে যাওযাব জন্য প্রস্তুত মালতী যেভাবে মায়েব কাছে, কথোপকথনে লিপ্ত তাব বর্ণনায সতীব পতিগৃহে যাবাব মুহূর্তকে স্মবণ করিযে দেয। কবি লিখেছেন,—

কোলেতে মালতী, ব্যাকুল হইল সতী
কান্দে বাণী বাম পানে চেযে।
অতি দূব দেশান্তবে পাঠাব পবেব ঘবে
কেমনে ধবিএ রব এ হিয়ে॥

অনেক বিলাপ করি মালতীর গলা ধরি
কান্দিয়া আপনি বলে বাণী।
বিধাতা দারুণ বড় পালিয়া করিনু বড়
বিধি মোরে দুঃখ দিল আনি॥—ইত্যাদি

২। লালমোনের কেচ্ছা

কবি আরিফ রচিত সত্যনারায়ণ পাঁচালীর যা লালমোনের কথা, ফকির রামের ফাঁসিয়াড়ার পালাও তা-ই। ৪১

আরিফের নিবাস ছিল দেশড়ার নিকট তাজপুর গ্রামে। তিনি দক্ষিণ রাঢ়ের লোক। কাহিনীর সংক্ষিপ্ত রূপ :—

কেবরি শহরের উজীর সৈয়দ জামালের কন্যা লালমোন। একদিন বাদশা হোসেন তাকে দেখে আকৃষ্ট হলেন। পত্র মাধ্যমে উভয়ের আলাপ এবং সাক্ষাত হল। পরস্পর প্রেমে নিমজ্জিত হওয়ার পর হোসেন তাকে বিয়ে করতে চাইলেন। সত্যপীরকে সাক্ষী করে সে বিয়ে সম্পন্ন হল। লালমোন তো খুব খুসী।

গাজী সত্যনারায়ণ এলেন লালমোনকে আশীর্বাদ করতে। বাদশা তাড়িয়ে দিলেন ফকিরকে। ফকির অভিশাপ দিলেন,—পথে লালমোনকে সে হারাবে।

ঘটনাটি জানাজানি হওয়ায় বাদশা তখনই লালমোনকে নিয়ে ভিন্ন দেশে পালিয়ে গেলেন। লালমোন পুরুষের সাজ নিল।

জুলুমাত শহরের দশ ক্রোশ তফাতে থেকে যেতে যেতে তারা ভুলে ফাঁসিয়াড়ার বাড়ীর দরজায় এসে হাজির।

ফাঁসিয়াড়া শিকারে গিয়েছিল। বাড়ীর দরজায় বসে আছে এক বুড়ী। তাঁরা বুড়ীর অতিথি হলেন। সেখানে রান্না সেরে নিলেন বটে কিন্তু খাবার আগে বুড়ীর হাব-ভাবে ভয় পেয়ে তাঁরা পালাতে চেষ্টা করলেন। বুড়ীর হাঁকে শিকারীরা এসে পড়ায় বেগতিক দেখে বাদশাকে লালমোন বল্‌ল,—

ঘোড়া হেঁকে প্রাণনাথ ভেগে যাহ তুমি
ফোসেদার সাথেতে লড়াই দিব আমি।

বাদশা বল্‌লেন,—তা হয় না। তখন উভয়ে লড়াইতে অগ্রসর হল। লালমোনের হুঙ্কারে ফাঁসিয়াড়ারা হটে গেল। যে অগ্রসর হয় সেই পড়ে কাটা। অবশেষে এক অল্পবয়সী ছোকরাকে দেখে বাদশার মায়া হল। লালের মানা না শুনে বাদশা তাকে সঙ্গে নিলেন এবং তিনদিন বনে ঘুরে ঘুরে ক্লান্ত হয়ে এক গাছ তলায় মোকাম করলেন।

একদিন লালমোন স্নানে গেলে সেই ছোকরা সেখানে ঘুমন্ত বাদশার শির তলোয়ারের আঘাতে ছিন্ন করল। বাদশার কাটা মুণ্ডু লালমোনের নাম ধরে ডাকতে লাগ্‌ল। ছোকরা তখন বাদশার পোষাক পরে লালমোনের কাছে গিয়ে বল্‌ল,—তোমার পতি আমার হাতে নিহত, তুমি আমার ঘরে চল।

স্বামীর মৃতদেহ কোলে নিয়ে লালমোন বিলাপ করতে লাগ্‌ল।

চারদিন পর সত্যপীর এলেন লালমোনের কাছে এবং পূর্ব ঘটনা জেনে বল্‌লেন,—

"মরেছে তোমার পতি সত্যপীরের হটে।"

লালমোন তখন সত্যপীরের শিরনি মানলেন। পীর এবার এলাহি ভেবে বাদশার কাটা মুণ্ড জোড়া লাগিয়ে দিলেন।

আবার দুজনে পথে চল্‌তে লাগলেন। লালমোন কিন্তু পীরের শিরনি দিতে ভুলে গেলেন।

তাঁরা এলেন মৃগাল শহরে। এক পুকুরের ধারে তাঁরা বিশ্রাম নেবেন। একস্থানে তাঁরা আস্তানা করলেন। কিছু পর বাদশা চললেন বাজার করতে। পথে পারুল মালিনী বাদশার রূপে মুগ্ধ হল, বাদশাও হলেন মুগ্ধ পারুলের রূপে। যোগ বিদ্যায় বাদশা শেষে হলেন মেড়া। মেড়া হয়ে তিনি চললেন পারুলের সঙ্গে। রাত্রে তিনি মানুষ হন, দিনে হন মেড়া।

এদিকে মৃগাল শহরের রাজার ঘোড়া চুরি যাওয়ায় রাজার কোটাল সেই ঘোড়া খুঁজতে খুঁজতে পুকুর ধারে এসে পুরুষবেশী লালমোন এবং বাদশার ঘোড়াকে নিয়ে রাজার কাছে গেল। রাজা বল্‌লেন,—"এই বেটারে লয়্যা কাট দক্ষিণ মশান।"

লালমোন বল্‌ল,—রাজা তুমি আগে বিচার কর।

রাজা তাকে বন্দীশালায পাঠালেন। ছ'মাস পর পীরের দযা হল। তিনি শহরকে উৎখাত করলেন এবং জঙ্গল থেকে এক গণ্ডার পাঠালেন। গণ্ডার এসে উৎপাত আরম্ভ করল। সকলে গণ্ডারের কাছে হার মানল।

রাজা জানালেন, যে গণ্ডার মারবে, সে বাদশাজাদীকে বিয়ে করতে পাবে। লালমোন কোটালকে ঘুষ দিয়ে ছাড় পেল এবং গণ্ডারকে হত্যা করে বাদশাজাদী মহাতাবকে বিবাহ করল।

মহাতাব পরে লালমোনকে কাঁদতে দেখে ব্যাপার কি জিজ্ঞাসা করল। লালমোন বল্‌ল—পরে বল্‌ব।

পরে নাটগীতের আসর বসানো হল। উদ্দেশ্য সেখানে বাদশা হোসেন যদি আসে।

মালিনী এল নাটগীতের আসরে। বাদশা হোসেন তার সাথে ছিল, কিন্তু তাঁকে চেনা গেল না। ফিরে যাবার আগে গোপনে বাদশা তাঁর দুঃখের কথা মসজিদের গাযে লিখে গেলেন। পরদিন তা দেখে লালমোন, কোটালকে দিয়ে শহরের সব মেড়াকে আনালো। সে মালিনীকে বল্‌ল,—মেড়াকে মানুষ করে দাও।

মালিনী রাজী না হওয়ায তাকে বেদম প্রহার করা হল। অবশেষে সে সেই মেড়াকে মানুষ করে দিল।

স্বামীকে পেয়ে লালমোন নিজের পরিচয দিল মহতাবের কাছে। মহতাব তার পিতার কাছে কেঁদে সব কথা জানালো। রাজা তখন মহতাবকে লালমোনের অনুমতি নিয়ে বাদশা হোসেনের নিকট অর্পণ করলেন। তিনি বাদশাকে তাঁর পুত্রবৎ সেখানে রাজত্ব করতে অনুরোধ করলেন। লালমোন এবার সত্যপীরের মানত শোধ করল।

ডঃ সুকুমার সেন স্পষ্টই বলেছেন,—এইসব রচনাগুলির বিষয় রূপকথা অথবা অলৌকিক গল্প হতে নেওয়া।

আরিফের এ কাব্য সত্যপীরের মাহাত্ম্য প্রকাশ করেছে। কৃষ্ণহরি দাসের কাব্যে যেমন দেখা যায বিশেষ আদর্শ প্রতিষ্ঠার জন্য সত্যপীরকে সংগ্রামী ভূমিকায় আসতে হয়েছে, এখানে ঠিক তেমনটি দৃষ্ট হয় না। এখানে

লালমোন প্রেমেব অগ্নিপবীক্ষায় উত্তীর্ণ হযেছে,—এটাই এ কাব্যেব মূল বক্তব্য। সত্যপীরকে অবজ্ঞা করায় বাদশা হোসেনের কিছু দুর্ভোগ সহ্য কবতে হয়েছে বটে কিন্তু যথার্থ কৃচ্ছ্রসাধন করতে হয়েছে সাধ্বী লালমোনকে।

প্রেমের কাবণে গৃহত্যাগ এ কাহিনীব লক্ষ্যণীয় বৈশিষ্ট্য। মঙ্গল কাব্যের যে সব লক্ষণেব সংগে সংযুক্ত কবে এ কাহিনীকে মঙ্গল কাব্য-ধাবায আনা যায় তাব ব্যাখ্যায় বলতে হয় যে, সত্যপীবেব মঙ্গল দৃষ্টিতে হোসেন-লালমোনেব পুনর্মিলন সম্ভব হয়েছে। এই কাব্যে বিশেষ কবে আধুনিক প্রেমাদর্শেব আভাসই অধিকতব স্পষ্ট।

কাহিনীটি আপাততঃ মুসলিম চবিত্র-ভিত্তিক বলে মনে হয। কিন্তু ফাঁসিযাডাব সভাব প্রধান গোপাল, জগাই, দামুদব এবং মালিনী, পারুল প্রমুখেব চবিত্র এই কাহিনীতে বয়েছে। কবিও হিন্দু এবং মুসলিম উভয় আদর্শ ভাবাপন্ন ছিলেন তা বোঝা যায, তাঁর পুঁথিব আবম্ভে এবং শেষে লিখিত "শ্রীদুর্গা" উল্লেখ থেকে।

এই কাব্যেব লিপিকাল ১২৫৩ সাল, ইংবাজী ১৮৪৫/৪৬ সাল।

### ৩। সত্যপীরের পাঁচালী

বল্লভেব কাব্যেব লিপিকাল ১২২৯ সাল। এব কাহিনী রূপকথা স্থানীব। কাহিনী অভিনব বটে। ভনিতায কবি কোন স্থলে শ্রীবল্লভও লিখেছেন।

সদানন্দ ও বিনোদ দুই ভাই। তাবা সদাগর। রাজা তাদেবকে আদেশ দিলেন বাণিজ্যে যেতে। অগত্যা তারা সফবে চলেছে। সমুদ্রে তাবা দেখল এক অপূর্ব দৃশ্য।

> পাথবেব গোব এক ভাসযে দবিযায়।
> নৃত্য করে নর্তকী কিন্নবে গীত গায
> দবিযাব বিচেতে অপূর্ব শোভা পায।
> মৃগছাল পানির উপবে ডাল্যা দিযা
> চাবি ফকিব নিমাজ কবে পশ্চিম মুখ হয্যা।

সদাগবগণ সেখানকার রাজাকে এ দৃশ্য দেখাতে পারল না বলে কাবারুদ্ধ হল। গৃহে তাদেব পত্নীরা এক ফকিবেব পাল্লায় পডে সিদ্ধাই শিখে ডাকিনী হযে গাছে চডে দেশে দেশে ঘুবছে।

ছোট ভাই মদন একবার তাদেব সঙ্গে গিয়ে এক বাজকন্যাকে বিবাহ করে পালিয়ে এল। অনেক বিড়ম্বনার পব তাদেব মিলন হল।

ডাকিনীদ্বয় বুঝতে পারল যে মদন তাদেব কাণ্ডকারখানা বুঝতে পেবেছে। তারা মন্ত্র পড়ে মদনকে শ্যেনপক্ষী করে দিল। খোদা বাজ পাখী হয়ে তাকে তাড়িয়ে পাটনে নিয়ে গেলেন। সেখানেই তাব দুই ভাইও বন্দী ঘরে ছিল।

খোদা বাজাকে স্বপ্নে ভয় দেখালেন। বাজা ভয় পেয়ে সদাগব দু'ভাইকে মুক্তি দিলেন। তাবা গৃহে ফিবে এল। সংগে নিয়ে এল সেই শ্যেন পাখী। কাবণ মদন তাদেরকে বাণিজ্য শেষে ফিববাব পথে একটা শ্যেন পাখী আনতে বলেছিল।

দেশে ফিবে তাবা ভাই মদনকে না দেখে শোক কবতে লাগল।

খোদা ফকিবেব রূপ ধবে মদনেব পত্নীকে সত্যনাবাযণেব পূজা দিতে বললেন। মদনেব পত্নী তা কবল এবং পিঞ্জবেব শ্যেন পাখীকেও সেই শিবনি কিছু দিল। সেই শিবনি খেযেই মদন ফিবে পেল মনুষ্যরূপ।

৪। সত্যপীরের পাঁচালী

কবি ভাবতচন্দ্র বায গুণাকব বাংলা সাহিত্যেব ইতিহাসে মধ্যযুগেব শেষ কবি (১৭১২—১৭৬০)। সেই হিসাবে তাঁব বচিত "সত্যনাবাযণেব ব্রতকথা" সত্যপীব পাঁচালী কাব্যসমূহেব মধ্যে অবশ্য উল্লেখযোগ্য।

"সত্যনাবাযণেব ব্রতকথা" দু'খানি। এক খানি ত্রিপদী ছন্দে এবং অপবখানি চৌপদী ছন্দে বচিত এই টই। কবিব প্রথম কাব্য-রচনা। ঈশ্বরচন্দ্র গুপ্ত লিখেছেন—"নবেন্দ্রনাবাযণ বায মহাশয জিলা বর্দ্ধমানেব অন্তঃপাতি 'ভুবসুট' পবগনাব মধ্যস্থিত 'পেঁড়ো' নামক স্থানে বাস করিতেন। তিনি অতি সুবিখ্যাত সম্ভ্রান্ত ভূম্যধিকাবী ছিলেন, সর্বসাধাবণ তাঁহাবদিগ্যে সম্মানপূর্বক বাজা বলিযা সম্মান কবিতেন। ইনি ভবদ্বাজ গোত্রে মুখোপাধ্যায় বংশে জন্মগ্রহণ কবেন, বিষয-বিভবেব প্রাধান্য জন্য 'বায' এবং 'বাজা' উপাধি প্রাপ্ত হয়েছিলেন। ইহাব বাটীব চতুর্দ্দিগে গড ছিল, এ কাবণ সেই স্থান 'পেঁড়োর গড' নামে আখ্যাত হইয়াছিল"।

' ভাবতচন্দ্র হলেন নবেন্দ্রনাবাযণ বাযেব চতুর্থ পুত্র।

"জিলা হুগলীব অন্তঃপাতি বাঁশবেডিযাব পশ্চিম দেবানন্দপুব গ্রাম নিবাসী কাযস্থ কুলোদ্ভব মান্যবর ৺বামচন্দ্র মুন্সী মহাশযেব ভবনে আগমনপূর্বক ভাবতচন্দ্র পাবস্যভাষা অধ্যয়ন কবতে আবম্ভ কবেন। ..উক্ত মুন্সী বাবুদেব বাটীতে এক দিবস সত্যনাবাযণেব পূজাব শিবনি এবং কথা হইবে তাহাব সমুদয অনুষ্ঠান ও আয়োজন হইযাছে। . একখানি পুথির প্রযোজন। বায় ( কর্তাকে ) কহিলেন,—আমাব নিকটেই পুঁথি আছে, পূজা আবম্ভ হউক, আমি বাসা হইতে পুঁথি আনিয়া এখনি পাঠ কবিব।—এই বলিয়া বাসায গিয়া তদ্দণ্ডেই অতি সরল সাধু ভাষায উৎকৃষ্ট কবিতায় পুঁথি বচিয়া শীঘ্রই সভাস্থ হইয। সকলেব নিকট তাহা পাঠ কবিলেন,—যাঁহাবা সেই কবিতা শ্রবণ কবিলেন, তাঁহাবা তাহাতেই মোহিত হইয়া সাধু সাধু ও ধন্য ধন্য ধ্বনি কবিতে লাগিলেন।"

গুপ্ত কবির মতে ১১১৯ সনে অর্থাৎ ১৭১২ খৃষ্টাব্দে ভাবতচন্দ্রেব জন্ম। ডঃ দীনেশ সেন তাঁব বঙ্গভাষা ও সাহিত্য গ্রন্থেব একস্থানে ভাবতচন্দ্রেব জন্ম ১৭১২ খৃষ্টাব্দ এবং অন্যস্থানে ১৭২২ খৃষ্টাব্দ লিখেছেন। ডঃ সুকুমার সেন লিখেছেন ভাবতচন্দ্রেব জন্ম বোধহয ১১১৯ সালে।[৪১]

ভাবতচন্দ্র অল্প বযসে ঘব ছেড়ে পলাযন কবে দেবানন্দপুবে আসেন। তাঁব সর্ব্বশ্রেষ্ঠ কীর্ত্তি কালিকা-মঙ্গল অর্থাৎ বিদ্যাসুন্দব উপাখ্যান-ভিত্তিক কাব্য বচনা। তাঁব অন্নদামঙ্গল বা অন্নপূর্ণামঙ্গল যে তিন ভাগে বিভক্ত কালিকামঙ্গল তাব দ্বিতীয ভাগ। প্রথম ভাগ শিবাযন বা দেবীমঙ্গল, তৃতীয ভাগ মানসিংহ-প্রতাপাদিত্য-ভবানন্দ উপাখ্যান অর্থাৎ অন্নপূর্ণা পূজা প্রচাব উপলক্ষ্যে কবিব পোষ্টা কৃষ্ণচন্দ্র বায়েব প্রশস্তি। তিনি 'নাগাষ্টক' 'গঙ্গাষ্টক' নামে সংস্কৃত কবিতা লিখেছিলেন। বাজা কৃষ্ণচন্দ্রেব আশ্রযে এসে তিনি মৈথিল কবি ভানু দত্তেব 'রসমঞ্জবী' নামক গ্রন্থেব অনুবাদ করেন।[৪১]

কৃষ্ণচন্দ্র মহাবাজ ভাবতচন্দ্রকে তাঁব বাজসভায মাত্র চল্লিশ টাকা বেতনে সভাকবি নিযুক্ত করেছিলেন। এই শুভ যোগাযোগ কবে দিযেছিলেন ফবাস ডাঙ্গাব বিখ্যাত দেওয়ান ইন্দ্রনাবাযণ চৌধুরী।

কবির নাগাষ্টক পড়ে রাজা কৃষ্ণচন্দ্র সন্তোষ লাভ করেন এবং দয়াপরবশ হয়ে আনোয়ারপুরের গুস্তিয়া গ্রামে একশত পাঁচ বিঘা ও মূলাযোড়ে ষোল বিঘা জমি নিষ্কর প্রদান করেন। মাত্র আটচল্লিশ বছর বয়সে ১৭৬০ খৃষ্টাব্দে কবি ভারতচন্দ্র বহুমূত্র রোগে মৃত্যুবরণ করেন। (বঙ্গভাষা ও সাহিত্য : ডঃ দীনেশ সেন)।

ত্রিপদী ছন্দে ভারতচন্দ্র রচিত সত্যনারায়ণের ব্রতকথার সংক্ষিপ্ত কাহিনী :—

দ্বিজ ক্ষত্রিয় বৈশ্য শূদ্রকে ক্ষুদ্র ও যবনকে বলবান করতে হরি এক ফকিরের শরীর ধারণ করতঃ অবতার হয়ে এক বৃক্ষতলে অবস্থান করতে লাগলেন।

তাঁর নম্রমান দাড়ি-গোঁপ, গায় কাঁথা, শিরে টোপ, হাতে 'আসা' কাঁধে ঝোলাঝুলি।

তেজঃপুঞ্জ যেন রবি, মুখে বাক্য পীর নবি
নমাজে দর্গার চুমে ধুলি ॥

সেই বৃক্ষতলে বসে ভাবছেন যে কিরূপে তিনি নিজেকে জাহির করবেন। এমন সময় ঈশ্বরের ইচ্ছায় বিষ্ণু নামে এক বিপ্র দ্রুত সেখানে এসে উপস্থিত হলেন। হরি দেখলেন যে দ্বিজ বড়ই দীন। তিনি দ্বিজকে বললেন,—তুমি সত্যপীরকে শিরনি দিয়ে পুলকে প্রসাদ খাও। বিপ্র মনে মনে বললেন,—তিনি তো হরি বিনা কাউকে পূজা করেন নি। আর এই দুরাচার ফকির কি বলে। অকস্মাৎ তিনি ফকিরের দিকে তাকিয়ে দেখেন ফকিরের স্থলে দাঁড়িয়ে আছেন শঙ্খ-চক্র-গদা-পদ্মধারী। তাঁকে প্রণতি জানিয়ে বিপ্র পুনরায় সামনে তাকিয়ে দেখেন—তিনিও অদৃশ্য। তবে শূন্য থেকে বাণী হল। তদনুযায়ী দ্বিজ দিলেন সত্যপীরের শিরনি এবং অন্তে তিনি গেলেন শ্রীনিবাসধামে।

বিপ্রের কাছে ভেদ পেয়ে সাতজন কাঠুরিয়াও সত্যপীরের শিরনি দিল।

দুঃখ তিমিরের রবি সকল বিদ্যায় কবি
অন্তে পেল অনন্ত শরীর ॥

সদানন্দ বেনে সত্যপীরের শিরনি মানল। তার কামনা এক সন্তান। সে পেল এক কন্যা চন্দ্রমুখী চঞ্চল-নয়না। তার নাম রাখা হল চন্দ্রকলা।

চন্দ্রকলা দিনে দিনে বেড়ে হল বিবাহযোগ্যা। এক বণিক-পুত্রের সঙ্গে চন্দ্রকলাব বিবাহও হযে গেল। সদানন্দ ভুলে গেল সত্যপীবের শিবনি দেবাব কথা। সত্যপীব ক্রুদ্ধ হলেন। ফলে রাজার কোটাল কর্তৃক সদাগব হল অবরুদ্ধ। সাধু-কন্যা দেখল মহা বিপদ। সে মানল সত্যপীবের শিবনি। সত্যপীব সন্তুষ্ট হলেন। সদাগব ফিবে পেল সাতগুণ ধন। সে ধন নিয়ে সাধু চলল নৌকা বেয়ে। পথে দেখা ফকিব বেশধাবী সত্যপীবের সাথে। সদাগব তাঁকে চিনতে না পেবে যোগ্য ব্যবহাব না কবায় নৌকোব সব ধন হয়ে গেল নীর। অবশেষে অনেক স্তুতিতে সদাগর সে ধন পেয়ে ফিবে এল দেশে।

সাধু-কন্যা সে সংবাদ পেয়ে সত্যপীরেব শিরনি হাতে নিয়ে ছুটে চলল সদাগবের কাছে। দ্রুত গমনেব ফলে হাতেব শিবনি গেল ছড়িয়ে। সত্যপীব তাতে ক্রুদ্ধ হলেন। ফলে জামাতাব হল মৃত্যু। চন্দ্রকলা কাঁদতে বসল। সে জলে ডুবে মবতে চাইল। এমন সময় হল দৈববাণী। পীরেব নির্দেশে সে ফিরে পেল শিরনি। সে তা খেলও। এবাব তাব মৃত স্বামী হল জীবিত। সদাগব সুখী হল—সত্যপীবেব নামে শিরনিও করল।

কবি গুণাকবের চৌপদী ছন্দে বচিত সত্যনারাযণেব ব্রতকথা বা 'সত্যপীবেব কথা'ব কাহিনীও মূলতঃ ত্রিপদী ছন্দে বচিত পাঁচালী খানিব ন্যায। তবে কিছু আঙ্গিক পার্থক্য দৃষ্ট হয। প্রথম কাব্যেব আরম্ভে আছে,—

গণেশাদি রূপ ধর    বন্দ প্রভু শ্মর হব
ধর্ম অর্থ কাম মোক্ষদাতা।
কলিযুগে অবতাবি    সত্যপীব নাম ধবি
প্রণমহ বিধির বিধাতা॥

দ্বিতীয কাব্যে আছে,—

সেলাম হামাবা পাঁড়ে    ধূপমে তুম্ কাহে খাড়ে
পেবেসান দেখে বড়ে    মেবে বাৎ ধবতো।
শিরনি দেবে পীব বা    সভে হামছে মিববা
মোকামে জাহিব বা দবব্ হস্তে তপতো॥

কাব্যেব শেষাংশে কবি ভণিতায় আত্মপবিচয দিযেছেন। চৌপদী ছন্দে

বচিত কাব্যে তাঁব পবিচিতি কিছু বেশী পাওয়া যায়। এখানেই তিনি এই কাব্যেব বচনাকাল নির্দেশ কবেছেন। এ বিষয়ে পবে আলোচনা কবা হবে।

ডঃ দীনেশ সেন মহাশয় ভাবতচন্দ্রেব কবিতাব গুরুত্বকে শ্রদ্ধেয় বলে মনে কবেন নি। কাবণ কবি এই কাব্যে জীবনেব কোন গূঢ় সমস্যা কি কঠোব পবীক্ষা উদ্‌ঘাটন কবে উন্নত চবিত্রবল দেখান নি।

ডঃ সুকুমার সেন লিখেছেন—ভাবতচন্দ্র শব্দকুশলী কবি। তাঁর কাব্যে শব্দ ও অর্থালংকাবেব যথেষ্ঠ ছড়াছড়ি।

বাস্তবিক তৎকালে কবিতায় এমন মিল, এমন বাছাই কবা শব্দ সংযোজন এমন অনুপ্রাস সৃষ্টি বিস্ময়ের উদ্রেক করে। চৌপদী ছন্দে রচিত নিয়ে উদ্ধৃত অংশে কবি যৌবন সম্পর্কে যা বলেছেন তা লক্ষণীয় ;—

যৌবনে প্রভুব কাল মদন দহন জ্বাল
কোকিল কোকিলা কাল রাখ পদতলে হে।
যৌবন প্রফুল্ল ফুল কেবল দুঃখেব মূল
খেদে হয় প্রাণাকুল ঝাঁপ দিই জলে হে॥

সত্যনারায়ণ পূজাব আয়োজন সম্পূর্ণ। পাঁচালী পাঠেব ডাক পড়েছে। তখনি বাড়ী থেকে পাঁচালী এনে পাঠ কবাব কথা। প্রকৃত কবি ব্যতীত যে কোন ব্যক্তিব পক্ষে বাড়ীতে গিয়ে তখনই এমন সুললিত ভাষায় যথাযথ কাহিনী কবিতার ছন্দে গ্রন্থনা কবে এনে পাঠ কবা যে কতখানি দুরূহ ব্যাপাব তা বুদ্ধিমান ব্যক্তি মাত্রেই অনুধাবন করতে পারেন। উপবি লিখিত পংক্তিগুলির 'ল'-কারেব অনুপ্রাসটি সাধারণ পাঠকেব সহজে দৃষ্টি আকর্ষণ কববে। ল-কাবের কোমল অক্ষব দ্বাবা যে যাদু সৃষ্টি করা হয়েছে তা শ্রুতিব পক্ষে অমৃত বটে। অবশ্য এ কথাও সত্য যে তাঁর বর্ণনা বেশ প্রাণহীন। তাঁব কাব্যে কোন স্থানে এমন হৃদয়-ব্যাকুলতা পবিস্ফুট হয় নি যা আমাদেব নিকট মর্মস্পর্শী হতে পারে।

ভাবতচন্দ্র, সত্যনাবায়ণের ব্রতকথাব বচনাকাল নিয়ে বিতর্কেব অবকাশ আছে। কবি ঈশ্বরচন্দ্র গুপ্তেব বিচার এইরূপ :—

"আমরা বিশেষ অনুসন্ধান দ্বারা কতিপয় প্রামাণ্য লোকের প্রমুখা

জ্ঞাত হইলাম, যৎকালে ঐ পুস্তক প্রচারিত হয় তৎকালে পুস্তককারকের বয়ঃক্রম পঞ্চদশ বর্ষের অধিক হয় নাই। এ জন্য·· রুদ্র শব্দে একাদশ, এই একাদশ পূর্ব্বভাগে স্বতন্ত্র রাখিয়া তৎপরে 'অঙ্কস্য বামাগতি'-ক্রমে চৌ, গুণার, অর্থ ৩৪ নির্ণয় করিয়াছি। এরূপ না করিলে তিনি ১৫ বৎসর বয়সের কালে গ্রন্থ রচিয়া ছিলেন, তাহা কোনো মতেই প্রামাণ্য হইতে পারে না।"।

গুপ্ত কবির বিচারে এই কাব্যের রচনাকাল ১৭৩৭ খ্রীষ্টাব্দ।

ডঃ সুকুমার সেন লিখেছেন,—"· হীরারাম রায়ের এবং রামচন্দ্র মুন্সীর অনুরোধে ভারতচন্দ্র দুইটি ছোট সত্যনারায়ণ-পাঁচালী কবিতা লিখেছিলেন। শেষের কবিতাটির রচনাকাল ১১৪৪ সাল (১৭৩৭ খ্রীষ্টাব্দ) "সনে রুদ্র চৌগুণা"। কি জানি কেন প্রায় সকলেই ১১৩৪ সাল ধরিয়াছেন। কিন্তু বাঙ্গালায় 'চৌ' শব্দের প্রয়োগ নাই, ইহা সমাসযুক্ত পদের পূর্ব্বপদরূপেই পাওয়া যায়। তর্কের খাতিরে 'চৌ' শব্দের স্বাধীন অস্তিত্ব মানিয়া লইলেও ১১৪৩ সাল হয়। অঙ্কের অর্ধাংশে মাত্র 'বামাগতি' হয় কোন যুক্তিতে?"

ডঃ দীনেশ সেনের মতের সঙ্গে ডঃ সুকুমার সেনের মতভেদ নেই। কিন্তু প্রশ্ন থেকে যায় যে ভারতচন্দ্রের জন্ম তারিখ যখন তাঁরা সকলেই ১৭১২ খৃষ্টাব্দ বলে ধরেছেন তখন কবির পঞ্চদশ বছর বয়সের কালে সত্যনারায়ণের ব্রতকথা রচিত হলে তা তো হয় ১৭৩৭ খৃষ্টাব্দ। ডঃ দীনেশ সেনের পুস্তকে যেখানে কবির জন্ম তারিখ ১৭২২ খৃষ্টাব্দ লিখিত আছে, তার সাথে পঁচিশ বছর যুক্ত হলে এই কাব্যের রচনাকাল হয় ১৭৪৭ খৃস্টাব্দ। অর্থাৎ কবি যখন এই কাব্য রচনা করেন তখন তাঁর বয়স পঁচিশ বা পঁয়ত্রিশ বছর হয়ে থাকবে। অতএব কবির জন্ম সাল ১৭২২ খৃষ্টাব্দ নয়—তা ডঃ দীনেশ সেনের গ্রন্থ দৃষ্টে মুদ্রণ প্রমাদ বলে মনে হয়।

৫। বড় সত্যপীর ও সন্ধ্যাবতী কন্যার পুথি

সত্যপীরের পাঁচালী কাব্যের মধ্যে কৃষ্ণহরি দাসের "বড় সত্যপীর ও সন্ধ্যাবতী কন্যার পুঁথি" বৃহত্তম। গ্রন্থের এক স্থানে লেখা আছে, "ছহি বড় সত্যপীর ও সন্ধ্যাবতী কন্যার পুঁথি।"

কৃষ্ণহরি উত্তরবঙ্গের কবি। ভণিতায় তাঁর পরিচয় পাওয়া যায়ঃ—

তাহের মামুদ গুরু শমস নন্দন
তাহার সেবক হয়ে কৃষ্ণহরি গান।

রামদেব দাস পিতা মইপুরে নিবাস
আমর সেবক হরনাবায়ণ দাস।
পঞ্চমীব পুত্র আমি নাম কৃষ্ণহরি
জন্মভূমি ছিল আমার বোনগাও সাখারী। (পৃঃ ১৯২)

অবশ্য তিনি একস্থানে লিখেছেন,—"কৃষ্ণহরি দাস ভণে বাস মেহেবপুর।" (পৃঃ ৩২) মেহেবপুর কি মইপুরের সংস্কার করা নাম নাকি মইপুর শব্দ, মেহেরপুর শব্দের অপভ্রংশ! নাকি কবি পরবর্তীকালে মেহেরপুব নামক গ্রামে বসতি স্থাপন করেছিলেন। এ সংশয় আজো রয়ে গেছে! তাঁর জন্মভূমি বোনগাও সাখাবিবা গ্রাম; গুরুব নাম তাহের মামুদ সবকার, পিতাব নাম বামদেব দাস, মাতার নাম পঞ্চমী, বচয়িতা তিনি নিজে এবং লেখক তাঁর শিষ্য হরনাবায়ণ দাস। ভণিতায় তিনি বলেছেন,—

হরনারায়ণ দাসে লেখে রচে কৃষ্ণহবি
শিরে যার সত্যপীব কণ্ঠে বাগেশ্বরী।

কবির জন্ম তারিখ অষ্টাদশ শতাব্দীর শেষার্দ্ধে। তিনি বাউল-দরবেশ সম্প্রদায়ের শিষ্য।[৪১] হিন্দু ও মুসলিমেব সমন্বযমূলক ভণিতা বিশেষ লক্ষ্যণীয়:—

হবনাবাযণ দাসে লিখে বচে কৃষ্ণহবি
মুসলমান বলে আল্লা হিন্দুতে বলে হরি। (পৃঃ ১১৭)

অথবা—

এই পর্য্যন্ত হলাম ক্ষান্ত বাধাকান্ত স্মরি
মুসলমানে বল আল্লা হিন্দুবা বল হবি। (পৃঃ ২১৬)

কৃষ্ণহরি কি কোন প্রেরণায কাব্য বচনা কবেছিলেন? কবি নিজে তাঁব ভণিতায় বলেছেন,—

শতেক বন্দেগী মোর সত্যপীবেব পায়
তোমাব আদেশে গান কৃষ্ণহরি গায়। (পৃঃ ১৮৬)

এই সুবৃহৎ কাব্যেব ভাষা কিন্তু প্রাঞ্জল! এইরূপ বৃহদাকার কাব্য কবিকে বহুশ্রমে সমাপ্ত কবতে হয়েছে। কবি তাই লিখেছেন,—

এই পর্য্যন্ত পুথিখান সমাপ্ত হইল।
বহুশ্রমে কৃষ্ণহবি দাস বিরচিল ॥

আববী ও ফাবসী শব্দেব সাথে কিছু ইংরাজী শব্দও এতে প্রবেশ করেছে। বাংলা ও সংস্কৃতে মিশ্রিত কয়েকটি শ্লোক এব লক্ষ্যণীয় বৈশিষ্ট্য। বেশ কিছু বর্ণশুদ্ধি আছে। অনেক স্থলে পদান্তে অসমাপিকা ক্রিযা ব্যবহৃত হযেছে।

কাব্যখানি মুদ্রিত। আকৃতি ৯"×৬"। পৃষ্ঠাগুলি সেমেটিক রীতিতে (ডান থেকে বামদিকে) সজ্জিত। ছন্দ ঃ পয়াব—দ্বিপদী এবং ত্রিপদী। পংক্তিগুলি গদ্যের আকাবে সাজানো। প্রথম পংক্তিব শেষে দুই দাঁড়ি এবং দ্বিতীয পংক্তিব শেষে তারকা চিহ্নেব ছেদ। মধ্যে মধ্যে 'কমা' ব্যবহৃত হয়েছে। পৃষ্ঠা সংখ্যা—২২০। পীব পাঁচালী কাব্যে চিত্র সংযোজন একান্তই বিবল। কিন্তু সর্বমোট ছয়খানি ছবি সন্নিবিষ্ট বযেছে এই পাঁচালীতে। পীব পাঁচালী কাব্যের ইতিহাসে এটী একটি লক্ষ্যণীয় বৈশিষ্ট্য। ধূয়া, দিসা এবং শ্লোকেব সংখ্যা সতেবো। তাদেব মধ্যে একটি মন্ত্র। সমগ্র কাহিনী তিয়াত্তবটি শিরোনামায বিভক্ত। এতে আছে নিম্নলিখিত দশটি পালা ঃ—

১। মালঞ্চাব পালা,
২। শিশুপাল বাজাব পালা,
৩। হীবা মুচিব পালা,
৪। শশী বেশ্যাব পালা,
৫। জসমন্ত সাধুব পালা,
৬। শুন্দি সওদাগবেব পালা,
৭। কাশীকান্ত বাজাব পালা,
৮। ধনঞ্জয গোযালাব পালা,
৯। মঙ্গলু বাদ্যকবেব পালা ও
১০। ময়েন গিদালেব পালা।

মালঞ্চার পালা ঃ

মালঞ্চার বাজা মৈদানব। বডই পাষণ্ড তিনি। ফকিব তাঁব পবম শত্রু। তিনি বৈষ্ণব সন্ন্যাসীব পূজা কবেন, সেবা কবেন। ফকিবকে তিনি জিঞ্জির দিযে বেঁধে কাবাগাবে নিক্ষেপ কবেন।

আল্লাহ্ তালা দেখ্‌লেন পাষণ্ড মৈদানবকে দমন করা দরকার। নবীর পরামর্শে কলিকালের অবতার রূপে সত্যপীরকে আল্লাহ্ তালা মর্তে পাঠাতে মনস্থ করলেন। স্থির হল বেহেস্তের চান্দবিবি জন্ম নেবেন মৈদানব রাজার পত্নী প্রিয়াবতীর গর্ভে।

যথাসময়ে প্রিয়াবতী এক কন্যা-সন্তান প্রসব করলেন। তাঁর নাম রাখা হল সন্ধ্যাবাতী।

সন্ধ্যাবতী বয়ঃপ্রাপ্তা হলেন। সখি সমভিব্যাহারে তিনি একদিন স্নান করতে গেলেন এম্নর নদীতে। সেখানে ভেসে-আসা এক ফুল পেয়ে সন্ধ্যাবতী যেইমাত্র তার ঘ্রাণ নিলেন অমনি তাঁর গর্ভসঞ্চার হল। এ সবই হল আল্লাহ্ তালার ইচ্ছায়।

রাণী প্রিয়াবতী বিব্রত হয়ে পড়লেন যখন জানলেন কুমারী সন্ধ্যাবতী হয়েছেন গর্ভবতী। দাই-এর সাহায্যে তিনি সন্ধ্যাবতীর গর্ভপাত করাতে চাইলেন, কিন্তু ব্যর্থ হলেন। অগত্যা তাঁকে বনবাসে পাঠাতে হল,—সঙ্গে গেল দুই সখী। কোটাল তাঁদের সঙ্গে করে নিয়ে গেলেন কুলবনে। সেখানে রেখে মালঞ্চায় ফিরে সে খবর দিল রাজাকে। হাঁটাপথে ফিরতে তার সাতদিন সময় লাগল।

বনমধ্যে সন্ধ্যাবতী ক্ষুৎপিপাসায় আকুল হলেন। তাঁর ক্রন্দনে দীননাথের আসন উঠ্‌ল কেঁপে। নিরঞ্জন তখনই ফেরেস্তাকে কোটালবেশে পাঠালেন। যথা নির্দেশে ফেরেস্তা অবিলম্বে সন্ধ্যাবতী ও তাঁর সখীদ্বয়ের আহারের ব্যবস্থা করে দিলেন।

কুমারী সন্ধ্যাবতীর গর্ভের সন্তানই সত্যপীর। গর্ভে থেকেই সত্যপীর ডেকে পাঠালেন লোকমান হাকিমকে। তাকে বল্‌লেন,—এই কুলবনে সুন্দর পুরী নির্মাণ করে দাও। লোকমান হাকিম তা-ই করল।

মাঘ মাসের রাত। সন্ধ্যাবতী প্রসব করলেন। কিন্তু একি! সন্তান কোথায়। এ যে মাত্র একদলা রক্ত। সন্ধ্যাবতী অতি দুঃখে সেই রক্তের দলা বেগবতী নদীর জলে ভাসিয়ে দিলেন। এক পাপীয়সী কচ্ছবিনী ভক্ষণ করল সে রক্তের দলা। রক্ত-দলারূপী সত্যপীরের স্পর্শে পাপ থেকে সেই কচ্ছবিনীর মুক্তি ঘটল। পীরকে বন্দনা করে সে চলে গেল স্বর্গে।

পাঁচ বছবেব শিশুরূপে সত্যপীর মাতা সন্ধ্যাবতীর নিকট স্বপ্নে আপনার পবিচয় দিয়ে ফকিববেশে ফিরে এলেন। সন্ধ্যাবতী তাঁকে সাদবে কোলে তুলে নিলেন। সত্যপীব এবার মায়েব দুঃখ দূব কবতে মনস্থ কবলেন।

কুলবনে কিছু জনবসতি গডে ওঠা দবকাব। ঝাডখণ্ডেব কিছু প্রজাকে সেখানে আনতে তিনি চেষ্টা করলেন,—কিন্তু প্রজাগণ আসতে রাজী হল না। সত্যপীব এবার বোগীশ্বরীর শবণাপন্ন হলেন। বোগীশ্বরীর সহায়তায় কুষ্ঠ—মডকেব পবোক্ষচাপে চান্দ খাঁ প্রমুখ প্রজা ঝাডখণ্ড থেকে কুলবনে এল। ঝাডখণ্ডের বাজা বসন্ত এ সংবাদ শুনে ক্রুদ্ধ হলেন। প্রজাগণকে ফিরিয়ে আনতে সৈন্য পাঠালেন। কিন্তু সৈন্যগণ 'সোটাব' (লাঠি-সোটা) বাডি খেযে পলাযন কবল। রাজা নিজে এলেন যুদ্ধে। সেখানে সত্যপীবেব শবীব হল যেন প্রকাণ্ড পাথব।

বন্দুকেব গুলি যেন তাবা হেন ছুটে।
অঙ্গে লাগি গুলী সব পক্ষী ডিম্ব ফুটে।
সত্যপীব "চতুর্ভুজ মূর্তি তবে করিল ধারণ।
শঙ্খ-চক্র-গদা-পদ্ম নিল চাবি হাতে,
আসিযা হইল খাডা বাজাব সাক্ষাতে।

বাজা এবাব গলবস্ত্রে সত্যপীবেব স্তব কবলেন এবং নিজ দেশে প্রত্যাবর্তন কবলেন।

মাতা সন্ধ্যাবতীব নিকট তাঁব প্রথম জীবনেব আবো দুঃখকথা সত্যপীব শুনে নিলেন। পাষণ্ড বাজা মৈদানবেব উপব তাঁব প্রচণ্ড বাগ হল। তিনি মালঞ্চায গিয়ে এব যথাবিহিত কবে মাতাব কলঙ্ক দূব কবতে চাইলেন। মাতৃহৃদয ব্যাকুল হয়ে উঠ্‌ল—পাছে পুত্রকে হাবাতে হয়। তিনি পুত্রকে নিষেধ কবলেন মালঞ্চায় যেতে। সত্যপীর অবশ্য তখনকাব মতন মাতাব কথায সম্মত হলেন।

একবাত্রে সত্যপীব মাতাকে নিদ্রিতা অবস্থায় বেখে গৃহত্যাগ কবলেন। পবদিন পুত্রকে না দেখে সন্ধ্যাবতী কেঁদে আকুল হলেন। শুযাপক্ষীকে ডেকে তিনি পুত্রেব খবব জানতে চাইলেন। শুযাপক্ষী সত্যপীবেব মালঞ্চা অভিমুখে গমনেব কথা সন্ধ্যাবতীকে জানালো। পুত্রশোকে আকুল জননী কেঁদে কেঁদে অস্থিব হযে উঠ্‌লেন।

মালঞ্চার পথে সত্যপীব এলেন গোমনি নদীব কূলে। নদী পাব হওয়া দবকাব। ঘাটেব পাটনী কে? পাটনী এক কুম্ভীব। তাব খেয়ায় পার হতে হলে কড়ি সে নেবে না,—নেবে একটি ছাগল। অন্যথায় সে সোওযাবীব অর্দ্ধেক ভক্ষণ করে। সত্যপীব এই উদ্ধত কুম্ভীবেব পেটেব মধ্যে প্রবেশ কবলেন এবং পবক্ষণে পেট চিবে বাহিব হযে এলেন। এ কুম্ভীবও আগে থাকতে অভিশপ্ত ছিল। সত্যপীবেব স্পর্শে সে পাপমুক্ত হল দ্বাদশ বৎসর পর। সে পাপমুক্ত হযে বিদ্যাধবীরূপে পীবেব বন্দনা কবে চলে গেল স্বর্গে।

সত্যপীব এগিয়ে চলেছেন। পথে দেখা ভীমা নমঃশূদ্রেব সাথে। সে চোর। সেবার নামে ছলনা কবে সে পীবেব সুবর্ণ-কঙ্কন চুবি কবল। ফলে মবল তার চাব পুত্র। সত্যপীব বললেন,—অকুল্লপুবে তোকে 'শূলে' যেতে হবে। ভীমা বলল—প্রতিজ্ঞা কবছি, নয টাকা খবচ কবে 'শিবনি' দেবো। সত্যপীর দয়াপববশ হযে পুত্রগণসহ তাকে সে যাত্রা রক্ষা কবলেন; কিন্তু পীবেব অভিশাপে সে পবে অকুল্লপুবে চুবিব দাযে ধবা পডল এবং শূলে যেতে হল।

সন্ন্যাসীর বেশ ধরে সত্যপীব এগিযে চলেছেন গ্রামকে গ্রাম পাব হযে। এবাব সত্যপীব যাঁর বাজ্যে এলেন তিনি ব্যবেন্দ্র ব্রাহ্মণ, তিনি মালঞ্চাব বাজা, তিনি সন্ধ্যাবতীব পিতা মৈদানব।

সত্যপীব প্রথমে গেলেন বাজ-অন্তঃপুবে বাণী প্রিযাবতীব নিকট। পবিচব পেযে বাণী শঙ্কিত হলেন, পাছে বাজার কোপে তাব কোন অমঙ্গল হয। তিনি সত্যপীবকে দূবে সবে যেতে পবামর্শ দিলেন। কিন্তু সত্যপীর বেপবোযা। দাবোযানকে দিযে খবব পাঠালেন রাজাব কাছে—জনৈক ফকিব তাঁব সাক্ষাত প্রার্থী। বাজা সাক্ষাত-প্রার্থনা মঞ্জুব কবলেন না,—ভিক্ষা নিযে বিদায় হতে বললেন। ফকিবকে ভিক্ষা এমনকি মানিক দিযেও বিদায কবা গেল না। বাজা অবশেষে সত্যপীবকে বন্ধন কবে নিক্ষেপ কবলেন কাবাগাবে। পবেব দিন তাঁব শিবঃশ্চেদ কবা হবে। সত্যপীব স্মবণ কবলেন আল্লাহতালাকে। আল্লাহতালার দযা হল। ফুলেব আঘাতে কপাট গেল যেটে,—সত্যপীব মুক্ত হলেন।

সাত বছবেব বালক-রূপ ধবে সত্যপীব এলেন লালাবতীপুরে। না

হৈল সন্ন্যাসী বেশ না হৈল ফকির।" সেখানে ক্রীডাবত রাখাল-বালকগণেব সাথে তিনি চৌগান খেলায যোগদান করলেন। ক্রীডা বিদ্যায তিনি সকলকে পবাজিত কবলেন এবং সেখান থেকে প্রস্থান কবে ব্রাহ্মণ বালকেব রূপ ধাবণ কবলেন।

চলাব পথে সাক্ষাত হল কুশল ঠাকুরের সঙ্গে। কুশল ঠাকুব নিঃসন্তান। তিনি বালকেব সাধাবণ পবিচয় পেযে আপনার বাটীতে নিয়ে আসেন। তদীয় পত্নী ব্রহ্মাণী আনন্দী ক্ষুধার্ত্ত বালককে পোষ্যপুত্র রূপে গ্রহণ কবেন। তিনি পুত্রকে বন্ধন কবা খাদ্য আহাবেব জন্য পরিবেশন কবে জানতে পেলেন,—

জনম অবধি আমি অন্ন নাহি খাই।
কাঁচা দুধ আটা বস্তা ফল-মূল আদি,
তাহা খাইতে শিখিযাছি জনম অবধি।

বাজকার্য্যে বসে বাজা মৈদানবেব মনে পডল বন্দী সেই ফকিবের কথা। কালী পূজায তাকে বলি দিবাব জন্য কোটালকে হুকুম দিলেন। দর্পচুর, শোভা সিংহবায, মনোহব রায, দণ্ড বায় প্রমুখ অনেকেই সেই ফকিবকে বলিদান দিবাব কাজে এগিযে এল। পোতা মাঝি এগিয়ে গেল কাবাগারেব দিকে, কিন্তু ফকিব কোথায। ফকির তো নেই। সে দ্রুত এসে খবর দিল রাজাকে। শুনে বাজা বিস্মিত হলেন, চিন্তিত হলেন,—ব্যাপাব কি।

কুশল ঠাকুব পুত্রেব শিক্ষাব ব্যবস্থা করলেন, কিন্তু বালকের পডাশুনায মতি নেই। ব্রাহ্মণ অসন্তুষ্ট হযে তিবস্কাব কবতে সত্যপীবরূপে ব্রহ্মণকে স্বপ্নে আপনাব পবিচয দিলেন। ব্রাহ্মণ সে কথা প্রকাশ করলেন না।

নুব নদী থেকে স্নান কবে ফেবাব পথে কুশল ঠাকুবেব পোষ্য-পুত্র কুডিযে পেলেন একখানি কোবাণ। পুত্র বললেন,—

আমায পডাও বাপ কোবাণ কেমন
কথা শুনি স্তব্ধ হইল কুশল ব্রাহ্মণ।
কহিতে লাগিল ঠাকুব হযে ক্রোধভাব
কি কাবণে চাহিস তুই কোবাণ পডিবাব।
ব্রাহ্মণে কোবাণ পডে কোন শাস্ত্রে বলে
এই ক্ষণে কোবাণ ভাসাযে দেহ জলে।

সত্যপীর বলে কোরাণ পড়িলে কিবা হব
দ্বিজ বলে কোরাণ পড়িলে জাতি যায়।
এক ব্রহ্ম বিনে আর দুই ব্রহ্ম নাই
সকলের কর্ত্তা এক নিরঞ্জন গোসাই।
সেই নিরঞ্জনের নাম বিছমিল্লা কয
বিষ্ণু আর বিছমিল্লা কিছু ভিন্ন নয।
কেহ কোন নদী বইয়া কোন দিকে যায়
সমুদ্রে যাইয়া সব একত্র মিশায়।
তেমন ছত্রিশ জাতি এক জাত হইয়া
একপথ দিয়া সবে যাবে মিশাইয়া।

ব্রহ্মজ্ঞান শুনে ঠাকুর স্তম্ভিত হলেন। তিনি কোরাণ পড়তে উৎসুক হলেন। খোদার আজ্ঞায় তিনি সত্বরে কোরাণের হরফ চিনতে পারলেন এবং তা পাঠ করলেন। এবার তিনি কোরাণখানি সযত্নে গৃহে রেখে দিলেন।

রাজবাটীতে ভাণ্ডারী এল পুরোহিত কুশল ঠাকুরকে ডাকতে। সত্যপীরের ছলনায় পুরোহিত তো অসুস্থ। অগত্যা তাঁর পুত্র অর্থাৎ সত্যপীর দশকর্ম-পুঁথি নিয়ে পূজা করতে গেলেন।

বালক পুরোহিত শ্রীবিষ্ণু স্মরণ করে আচমন করলেন, বিছমিল্লা বলে কর্ণে হাত দিলেন এবং শেষ পর্য্যন্ত মহম্মদাদি কলমা দিযে সকল কাজ সমাধা করলেন। পরে তিনি সেখান থেকে দক্ষিণা নিযে ঘরে ফিরে এলে মাতা আনন্দীর তো মহা-আনন্দ।

কুশল ঠাকুর রাজ-পাঠশালের শিক্ষকও বটে। তিনি শিক্ষকতায় অবসর নিলেন। তাঁর আসনে এলেন (সত্যপীর) তাঁর পোষ্যপুত্র। রাজার পুত্র শ্যামসুন্দর এবং দামুদর দুজনেই পড়ে সে পাঠশালায়। শিক্ষক মহাশয়ের তাড়না তারা সহ্য করল না। গুরু-শিষ্যে দেখা দিল সংঘর্ষ। তাতে শ্যামসুন্দরের মৃত্যু হল। সংবাদ পেলেন রাজা। ক্ষিপ্ত হযে তিনি শিক্ষককে কামানের গোলার আঘাতে হত্যার আদেশ দিলেন। কামান গর্জ্জে উঠল কিন্তু সত্যপীরের মৃত্যু হল না। তাঁর গলায় পাথর বেঁধে জলে নিক্ষেপ করা হল। সেই পাথর হল তাঁর ভেলা। ভেলায় ভেসে তিনি ফিরে এলেন।

কুশল ঠাকুরের বাড়ীতে। রাজ-দরবারে কুশল ঠাকুর আটক পড়লেন। সত্যপীরের কারণে কুশল ঠাকুর বাঁধা পড়েছেন, অতএব আনন্দী ঠাকুরাণী বাঁধলেন সত্যপীরকে। পীর বললেন,—

বন্ধন দারুণ জ্বালা সহিতে না পারি। ..
সত্যকালে জন্ম মোর নাম সত্যপীর,
কলি কালে জন্মিয়া হইনু জাহির।
হিন্দুর দেবতা আমি মোমিনের পীর,
যে যাহা কামনা করে তাহারে হাসিল।

এ দিকে রাজা মৈদানব খড়্গাঘাতে ব্রাহ্মণ কুশল ঠাকুরকে হত্যা করতে উদ্যত হলেন। এমন সময়ে পীর এসে উপস্থিত হলেন সেখানে। পিতার বন্ধন নিজের হাতে নিলেন ;—ব্রাহ্মণ ফিরে গেলেন গৃহে। সত্যপীর আপনার পরিচয় দিলেন রাজার কাছে। তবুও তিনি শান্ত হলেন না। পীরকে নিয়ে যাওয়া হল বধ্যভূমিতে। সেখানে তিনি শ্বেত মাছির রূপ ধরে অন্তর্হিত হয়ে সাহায্যের জন্য গেলেন অমরাপুরীর রাজা ইন্দ্রর নিকট। সেখানে আছে আবর্ত্ত, সাবর্ত্ত প্রভৃতি বারোখানা মেঘ। সেই মেঘ থেকে ভয়াবহ বৃষ্টি হল মালঞ্চায়। তাতে ভেসে গেল মালঞ্চা। রাজা জলবন্দী হলেন। রাজার পুত্রবধূ রূপবতী এবং মালাবতী অঙ্গীকার করলেন যে তাঁরা সত্যপীরকে পূজা দেবেন। সত্যপীর বললেন যে, শিরনি পেলেই তিনি সকলকে উদ্ধার করবেন। বধূদ্বয় মহামূল্য কঙ্কনের বিনিময়ে শিরনি আনালেন কিন্তু বীরবল ছলনা করায়, সত্যপীর গেলেন সেখানে। বীরবল প্রহার করতে এল সত্যপীরকে। পীর অদৃশ্য হয়ে গেলেন এবং এক রুগ্ন ফকিররূপে পুনরায় বীরবলের নিকট এলেন। তবুও পীর অপমানিত হলেন। ফলে বীরবলের পুত্র সর্পাঘাতে মরল।

এবার বীরবলের সম্বিৎ ফিরল। সে ফকিরের পা জড়িয়ে ধরল। দয়ার পীর তার পুত্রের জীবন ফিরিয়ে দিলেন। রূপবতী-মালাবতী পেলেন কঙ্কন ও আধমন চিনি।

রূপবতী ও মালাবতীর স্তুতিতে সন্তুষ্ট হয়ে সত্যপীর মায়াতবীর সাহায্যে রাজা মৈদানবকে উদ্ধার করলেন। বিশ্বকর্মাকে ডাকিয়ে দশ দণ্ডের মধ্যে রাজপুরী পুনর্গঠিত হল সুন্দর রূপে। তবুও রাজা অস্বীকৃত হলেন সত্যপীরের শিরনি দিতে। তিনি বললেন,—

